কথাগুলি ভাল—কিন্তু জ্যোৎস্নার মনে হ'ল, তার অবস্থার কথা যত সে গোপন করুক, যে কোন দিক্ দিয়েই হোক তা' প্রকাশ হয়ে' গেছে অনেকের কাছেই—মহাপুরুষ তারই প্রতিধ্বনি তুলেছেন। স্বামী স্ত্রীর সম্বন্ধ নিয়ে' কেউ যে তাকে শিক্ষা দেবে, ইহা যেন তার কাছে অপমান বলে'ই বোধ হ'ল—সে তাড়াতাড়ি প্রণাম করে' উঠে' পড়্‌ছিল।

মহাপুরুষ বল্‌লেন, "আর একটু ব'স—দু'চারটী কথা শুনে' যাও। যে স্রোতঃ বয়েছে, যদি দৃঢ়ভাবে আশ্রয় ধরে' না থাক, বিপদের সম্ভাবনা আছে। আমি তোমাদের হিতকামী, এই সংসারে কল্যাণ কামনা করার আমার দাবী আছে। মনে ক'রো না—তাতে আমার স্বার্থ আছে, একবিন্দু। রঞ্জনের সাধু সন্ন্যাসীর উপর বিশ্বাস নেই; তোমারও না থাকা সঙ্গত; কিন্তু বুঝে দেখো, আমি যা' বল্‌ছি, তোমার মনেরই অবস্থার কথা, অসত্য বলে' অস্বীকার কর্‌তে পার না!"

জ্যোৎস্নার মন আরও বিষিয়ে' উঠ্‌ল। সে এই অযাচিত উপদেশ শুন্‌তে আসে নি। আর কথাগুলি এমনই সাধারণ, লেক্-রোড থেকে' ফিরে' আসার পরে', সে এমন অবস্থায় আছে, ভরসা পেলে তা' দেখে' বাড়ীর ঝি-চাকরও তাকে এমন উপদেশ দিতে পারে। কিন্তু রূঢ় আচরণ শোভন হবে না। কাজেই সে জোড়-করে নিবেদন জানাল, "আপনার কাছে নারীর কর্ত্তব্য কি, এমন কিছু সদুপদেশ শুন্‌তে এসেছি।"

মহাপুরুষ হেসে' উঠ্‌লেন হো-হো করে'; বল্‌লেন, "খুব বুদ্ধিমতী তুমি, আর ফাঁদেও পড়েছ বুদ্ধির চাতুরীতে। যাক্, সে কথা—উপদেশ শুনবে? মনে রেখো, নারীর কর্ত্তব্য, ভর্ত্তা যাতে শান্তি লাভ করে, সেইরূপ নীতি পালন করা। স্বামী যখন রিপু-পরতন্ত্র, অগ্নিমূর্ত্তি ধরে—নারীর ধর্ম্ম, তখন তাঁকে প্লাবিত করে' দেওয়া, জাহ্নবী-ধারায় অভিষিক্ত করে'। নারী সতত পরুষবাক্য সহ্য করবে, পুরুষের মুখে না প্রতিবাদের

উচ্চকণ্ঠ উঠে, সেই দিকে লক্ষ্য রেখে'। পতি-প্রতিকূলা নারীদের জীবনে সুখ নাই।"

জ্যোৎস্নার মনে হ'ল, কাণে আঙ্গুল দিয়ে' সে উঠে' পড়ে—এসব কথা তার অজানা নয়, কিন্তু গ্রন্থমধ্যেই এই সকল বাণী নিহিত থাকাই ভাল। জীবনের তাগিদে যে আচরণ ইচ্ছা-অনিচ্ছা সত্ত্বে প্রকাশিত হয়ে পড়ে, সে কথা তো কেহ লিখে রাখে না! জ্যোৎস্নার মন ভিন্নমুখী হয়ে' পড়্লেও, মহাপুরুষ হাসেন আর বলেন, "নারীরা যেরূপ মনোভাব-পরায়ণা হয়, পতিও তাহারা তাদৃশ লাভ করে। বিবাহ-কালে নারী পত্নীস্বরূপা। কিন্তু স্বামীকে ভরিয়ে' যদি সে তুল্‌তে না পারে, তার স্ত্রীত্বই ব্যর্থ হয়। নারীকে পতি ভরায় বলে'ই সে ভার্য্যা বটে, কিন্তু এই ভরণ হয় উভয় দিক্ থেকেই পরস্পরকে সার্থক করে'। এমন ভাবেই পতি নূতন করে' জন্ম নেয় পত্নীর মধ্যে—তাই সে জায়া। তারপর, পতিপরায়ণা নারী শোক-দুঃখ-মোহাদি মুছে' দিয়ে' পতিকে যখন শিবত্বে তুলে' দেয়, তখনই সে হয় কলত্র। আমি তোমায় যোগ্য পতির যোগ্যপত্নী হতেই বলি।"

এক খাম্‌চা বিষ গায়ে ছড়িয়ে' দিলেও এত যন্ত্রণা হয় না! তার বুকে হাতুড়ীর আঘাত পড়্‌তে লাগ্‌ল দুম্-দুম্ করে'। ব্যথায় কাতর হয়ে', যেন সে চীৎকার করে' বল্‌তে চায়—ওগো জানি, জানি, জানি! কিন্তু যে নিরুপায়া, নারীত্বের অঙ্কুর যার অকালে ঝল্‌সে' গেছে রৌদ্র-তাপে, তার বেদনা-বিধুর অন্তরের জন্য সান্ত্বনার কোন প্রলেপ আছে কি—মহাপুরুষের ঝুলিতে? পুরাণ-সংহিতার কথা শুন্‌তে এখানে আসি নি, এসেছি জান্‌তে—স্বেচ্ছায় হোক্, অনিচ্ছায় হোক্, নারীর অঙ্গ যদি কলুষিত হয়—ব্যভিচার-স্পর্শে—তার কি মুক্তি আছে, প্রায়শ্চিত্ত আছে?

জ্যোৎস্না একটু তীক্ষ্ণকণ্ঠে বল্‌ল, "শুধুই স্ত্রীর কর্ত্তব্য শুনে' শুনে' কাণ আমাদের ঝালা-পালা হয়ে' গেছে—আপনারা কি পতি-ধর্ম্ম প্রচার করেন না?"

"কিন্তু সে কথা তোমার কাছে বলা তো নিরর্থক, মা!"

"কেন? নারী বলে' বুঝি? কিন্তু সর্ব্বাগ্রে আমরাও মানুষ! পুরুষের মুখে নারীর ধর্ম্ম যেমন প্রচারিত হয়, নারীর কণ্ঠে পুরুষের ধর্ম্ম প্রচারিত না হবে কেন? পুরুষ জান্‌তে পারে, নারীর ধর্ম্ম কি; আর নারী জান্‌বে না বুঝি পুরুষের ধর্ম্ম?"

মহাপুরুষ একটু অপ্রতিভ হলেন—মনে মনে, জ্যোৎস্নার প্রশংসা করে'ই বল্‌লেন, "দৃষ্টি আমার ভুল নয়, সত্যই তুমি বুদ্ধিমতী। ভর্ত্তার ধর্ম্ম, স্ত্রীকে কোন অবস্থায় স্বাধীন-ভাবে অবস্থান কর্‌তে দিবে না।"

কথা শুনে'ই, জ্যোৎস্না উত্তেজিত কণ্ঠে বলে' উঠ্‌ল "কেন?"

"নারী কদাপি স্বাধীন অবস্থায় থাকার যোগ্য নয়, এই জন্য পতির সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ধর্ম্ম ভার্য্যাকে রক্ষা করা; এই বিষয়ে কিঞ্চিন্মাত্র অবহেলা সন্তাপের কারণ হয়।"

জ্যোৎস্নার বুক ছিঁড়ে', একটা উষ্ণ দীর্ঘনিঃশ্বাস বেরিয়ে' এল। কিন্তু কথাটা নারীত্বের অভিমানে বেজেছিল—সে প্রশ্ন তুল্‌ল, "কেন, বলুন দেখি, নারীকে পুরুষ এমন হীনচক্ষে দেখ্‌বে?"

"নারী যে স্বভাবতঃই চঞ্চলপ্রকৃতির। এইজন্য সৌন্দর্য্যের বিচার নাই—বয়স-বিশেষের বিচার নাই—স্বাধীন অবস্থায় যে সুযোগ ঘটে, নারীর চিত্ত পুরুষ-সন্দর্শনমাত্রে ব্যাভিচার করে' বসে।"

জ্যোৎস্না অস্থির হয়ে' উঠ্‌ল। তখন তার আর দিগ্বিদিক্ জ্ঞান রইল না। সর্পের ন্যায় উন্নতফণা তুলে' সে বল্‌ল, "কোন্ যুগের কথা বল্‌ছেন আপনি—সে কোন যুগ? বিধাতা তাদের স্বভাবতঃ দুর্ব্বল

করে' গড়েছেন বলে' পুরুষ অবাধে অত্যাচার করেছে নারীর উপর—সেই আদিযুগের কথা আজ আর মাথা পেতে' নেবে না নারী—পৃথিবীর দায়েই সে দুর্ব্বলা, দেহের রক্ত দিয়ে তাকে সৃজন কর্‌তে হয়, দেহ তার ক্ষীণ, অসহায়া সে পৃথিবীর কল্যাণে। কিন্তু দেহটাই কি তার সবখানি? নারীর কি শক্ত মন নাই, দুর্জ্জয় হৃদয় নাই, প্রখর বুদ্ধি নাই? শরীরই গড়ে' তুলেছে তার অন্তঃকরণকে, না তার অনিন্দ্য দিব্য সুন্দর অন্তঃকরণই গড়ে' তুলেছে কল্যাণময়ী মূর্ত্তি—নারীর আকারে?"

মহাপুরুষ মৃদুহাস্যে জ্যোৎস্নার দিকে কিছুক্ষণ চেয়ে' রইলেন—তারপর স্থির হয়ে' বল্‌লেন, "একটা কথা, বউ-মা—ব্যসনরত দুর্জ্জনের সংসর্গ, ভর্ত্তৃবিরহ, স্বেচ্ছাভ্রমণ নারীকে কলুষিত করেই করে। ভর্ত্তা যদি এই সকল ক্ষেত্রে উদাসীন হয়—নারীর পতন সেখানে অবশ্যম্ভাবী।"

উদ্‌গ্রীব দৃষ্টিতে মহাপুরুষ জ্যোৎস্নার দিকে চেয়ে' রইলেন।

জ্যোৎস্নার হৃদয়ে যেন এককালে, শতসহস্র বৃশ্চিকের দংশন-জ্বালা অনুভূত হ'ল। উদ্ধত গর্ব্ব প্রচণ্ড আঘাতে কে যেন অবনত করে' দিল! বিচূর্ণ-ফণা সর্প-চৈতন্য, নিরুপায় হয়ে' যেমন ফুল্‌তে থাকে নিঃশ্বাসে নিঃশ্বাসে, তেমনই জ্যোৎস্নার সর্ব্বশরীর পরিপূর্ণ হয়ে উঠ্‌ল শ্বাসে, শ্বাসে বাতাস নিয়ে'—বুক তার যেন এই মুহূর্ত্তেই ফেটে' যাবে চৌচির হয়ে'!

সে হিয়াখানি শূন্য করার জন্য সুগভীর নিঃশ্বাস পরিত্যাগ করে' করুণ-কণ্ঠে বলে' উঠ্‌ল, "মার্জ্জনা করবেন—কথার উপরে কথা কইছি। সে যুগের কথা জানা নেই—পুরাণসংহিতার সে মৃত বাণীর চেয়ে জাগ্রত জীবনবেদে এই কথাই স্পষ্ট হয়ে উঠে, যে কোন স্বাধীন অবস্থায় সুযোগের ফাঁকে নারীর চিত্ত হয় তো কোথাও কোথাও দুর্ব্বল হয়ে' পড়তে পারে। কিন্তু এই অবস্থায় বুঝি একজনও পুরুষ খুঁজে' পাবে না

না—যার পতনের সম্ভাবনা নাই। এখানে যুক্তি নাই, কোন উপদেশ নাই—এ যুগের এই সত্য দর্শন, সংহিতায়, পুরাণে পুরুষ যদি সঙ্কলন করে' না যায়, নারীজগৎ উদাসীন থাক্‌বে না এই সব-চেয়ে বড় সত্যটাকে লেখনীগত করে' যেতে।"

মহাপুরুষ তেমনই মৃদু হাস্যে বল্‌লেন, "আমি সন্তুষ্ট হলাম তোমার কথায়। কিন্তু সে যুগের এ যুগের, কথা নয়—ঋষিবচন মিথ্যা নয়, মা; বিধাতা সৃষ্টি করেছেন নারীকে যেরূপ স্বভাব দিয়ে, তাতে সততই তাকে আশ্রয় নিতে হবে পুরুষকে আড়াল করে'। কাম, ক্রোধ, পরহিংসা, কৌটিল্য পুরুষকেও কাপুরুষ করে। নারীর স্বৈরাচার-পরায়ণতায় নারী নিজেও সাবধান হবে, পিতা, ভর্ত্তা, পুত্রও তাকে সতত রক্ষা কর্‌বে—নানাকাজে গৃহস্থালীর পর্য্যবেক্ষণে।"

জ্যোৎস্নার চিত্ত বিক্ষুব্ধ হয়ে উঠেছিল অন্তর্বিপ্লবে; কথা বাড়াবার আর তার ইচ্ছা হ'ল না। হাত বাড়িয়ে মহাপুরুষের চরণ-ধূলি নিতে নিতে, মৃদু-ম্লান হাসি-মুখে সে জিজ্ঞাসা কর্‌ল, "ভর্ত্তার ব্যভিচারে পত্নী যখন স্নেহলাভে বঞ্চিতা হয়, তখন তার ব্যভিচার কোথাও যদি স্বাভাবিক না হয়ে', এমন কি মন কলুষিত না হয়ে'ও যদি দৈবক্রমে অঘটন সংঘটিত হয়, সে পাপের প্রায়শ্চিত্ত নারী করবে—না ব্যভিচারী পুরুষকে কর্‌তে হবে? এই প্রশ্নের উত্তর আপনি দেবেন কি?"

যেন একটা গভীর রহস্যের যবনিকা সরে' গেল সন্ন্যাসীর দৃষ্টির সাম্‌নে থেকে। তিনি দৃঢ়কণ্ঠে বল্‌লেন, "দেখ মা, বেদাদি ধর্ম্মশাস্ত্রে নারীকে যে অধিকার দেওয়া হয় নি হিন্দুধর্ম্মে—তার মানেই নারী হীন, অপদার্থ। তার এই হীনতা থেকে মুক্তি নির্ভর করে পুরুষের হাতে। অন্ধকার মৃত্তিকা-গর্ত্ত থেকে জহুরীর হাতেই হীরার যেমন আদর বাড়ে, তেমনই পুরুষই নারীকে তুল্‌তে পারে, দৈন্য থেকে, অপদার্থতা থেকে।

নারীর স্বেচ্ছাকৃত অথবা অনিচ্ছাকৃত, যে অবস্থায় হোক, যদি পবিত্রতা নষ্ট হয় কোন কারণে, বিনা প্রায়শ্চিত্তে তার শোধন হয় না কোন কালে। প্রজ্জ্বলিত আগুনে যে স্বেচ্ছায় অঙ্গুলি প্রদান করে, আর অনিচ্ছায় যার অঙ্গুলি পড়ে, উভয়েরই হাত অগ্নি দগ্ধ কর্‌তে ছাড়ে না। পাপসংস্পর্শ ইচ্ছায় অনিচ্ছায় তুলা বলে'ই জেনো।"

"বেশ, এই কথাই শিরোধার্য্য করে' নিলাম"—

হঠাৎ তার সমস্যার যেন অন্ত হয়ে গেল এই অবস্থায়। জ্যোৎস্নার ম্লান অবনত দৃষ্টি উত্তেজনায় প্রোজ্জ্বল হয়ে' উঠ্‌ল। সে দ্রুতপদে ঘর থেকে নিষ্ক্রান্ত হয়ে' গেল।

মা বসে' আছেন সোফায়, ছেলে মেঝের উপর বসে' মায়ের সঙ্গে কথা কইছিল। জ্যোৎস্না সদম্ভে ঘরে এসে' ঢুক্‌ল। মা ও ছেলে দু'জনেই বিস্মিত হয়ে' গেল, জ্যোৎস্নাকে দেখে'—কেন না, এই ক'দিন সে মলিন সরমের প্রলেপ তাকে বিবর্ণ ও বিশীর্ণ করে' তুলেছিল, অকস্মাৎ তা' যেন ধুয়ে' মুছে' গেছে ; ফুটে' উঠেছে, অপরিসীম দীপ্তি তার মুখে, চোখে, সর্ব্বাঙ্গে! মায়ের মন প্রফুল্ল হয়ে' উঠ্‌ল। তিনি হেসে বল্‌লেন, "মহাপুরুষের সঙ্গে অনেক কথাই কয়ে' এসেছ, দেখ্‌ছি। আমি বল্‌ছি কি জান, বউমা, মনটা তোমাদের দু'জনেরই দেখ্‌ছি ভেঙ্গে' পড়েছে, যেন দু'জনেই মন-মরা হয়ে পড়েছ, কি জানি কি কারণে—যাই হোক্, রঞ্জনকে বল্‌ছি, দিন কতক তোমায় নিয়ে ঘুরে' আসুক পশ্চিমে। কি বল ?"

শ্বশ্রূঠাকুরাণীর কথায় সস্মিতদৃষ্টি নিক্ষেপ করে' বহুদিন পরে সে বিনা-বাক্যে পালঙের তলা থেকে ফুল-ঝাঁটা বা'র করে' ঘরের এক প্রান্ত থেকে ঝাঁট দেওয়া আরম্ভ করে' দিল। মা হেসে' বলে' চলে

গেলেন, "বেটী আমার পাগলী, তাড়াতাড়ি ঝাঁট দেওয়ার তাগিদ পড়ে' গেল!"

রঞ্জন জ্যোৎস্নার প্রফুল্ল-মূর্ত্তি দেখে' ভরসা পেয়েছিল মনে। সে উঠে' গিয়ে' জ্যোৎস্নার কব্জী ধরে' ঝাঁটা-গাছটা কেড়ে' নিল জোর করে'ই, বল্‌ল, "খুব কাজের লোক তুমি তা' আমি জানি; পুরীর পর এই আর একটা সুযোগ পাব—শুধু তুমি আর আমি। কোথায় যাবে?"

"যমের বাড়ী!"

মেঘ কাটে নি। চক্‌সা দেখে মা ও ছেলের মনে আশা হয়েছিল—কিন্তু জ্যোৎস্নার মুখ অন্ধকারময় গম্ভীর। রঞ্জন তবুও তার হাত ধরে' ঘরের মধ্যখানে টেনে' আন্‌ছিল - জ্যোৎস্না খুব বিরক্ত হয়ে' বল্‌ল, "ছেড়ে' দাও হাত, তুমি আমায় ছুঁয়ো না—"

"কেন? কি অপরাধ করেছি আমি; কোথাও তো তোমায় বাধা দিই নি, জ্যোৎস্না! আমায় সিনেমা দেখ্‌তে যেতে বলেছিলে তোমার সঙ্গে—কাজ ছিল তখন অনেক, তাই যাই নি। কিন্তু তবুও তাড়াতাড়ি ছুটেছিলাম শেষে, তুমি রাগ কর্‌বে বলে', পিক্‌চার হাউসের দোর পর্য্যন্ত —মনে আছে তোমার?"

'তারপর!'—

"তারপর আজ এই দশ পনের দিন, তোমার মুখে হাসি দেখি নি, কথা শুনি নি—ভাদ্দরের ভরা গুমোটের মত দম আট্‌কে' যায়—এক ঝলক বাতাস পাই নি বুক-ভরা নিঃশ্বাস নিতে। যাক্ সে কথা। যদি এই জন্যই তোমার রাগ হয়ে' থাকে, এমন একটা কিছু বল, যা' কর্‌লে মান-ভঙ্গ হয়।"

কান্না কেমন করে' সে রোধ কর্‌বে এই অবস্থায়! স্বামীর অপরাধ পাল্লার একদিকে চাপিয়ে' আত্মাপরাধ ওজন কর্‌তে গিয়ে সে আজ ঝুঁকে

পড়েছে মাটীর দিকে, গুরু ওজনের চাপে। কি উত্তর দিবে সে—পায়ের তলা থেকে ঘরের মেঝে যদি ভেঙ্গে' পড়ে নীচের দিকে', সে বুঝি তবু রক্ষা পায় রঞ্জনের এই করুণ অনুনয়ের হাত থেকে! সে একান্ত অস্বাভাবিক কণ্ঠে, দাঁতে-দাঁতে চেপে' বলে' উঠ্‌ল, "যাও, যাও, হয় আমায় নজর-ছাড়া করো, নয় তুমি মর, আমি মুক্তি পাই জীবনের মত।"

কই এমন কথা তো কোনদিন জ্যোৎস্নার মুখ দিয়ে' বাহির হয় নি—কি হ'ল তার! জ্যোৎস্নাও স্পষ্ট দেখ্‌ল, তার চক্ষু দিয়ে' জল গড়িয়ে' পড়্‌ছে অজস্রধারে—সে চলে' গেল মাথা নামিয়ে', ধীর পদে, ঘর ছেড়ে'।

মধ্যরাত্রি। রঞ্জন শুয়ে' আছে খাটের উপর। সমুন্নত বক্ষ দুলে' উঠ্‌ছে নিঃশ্বাসের তালে তালে। ঘরের কোণে অপর একটা ছোট খাটের উপর জ্যোৎস্না প্রতি রাত্রেই আশ্রয় নেয়—আজ সে উঠে' এসেছে বিকারগ্রস্ত রোগীর মত কি একটা কাণ্ড বাধাবে বলে'। সুইচ্‌ খুলে' দিয়ে' সে অনিমেষ নয়নে অনেক ক্ষণ চেয়ে' রইল স্বামীর দিকে। রূপের তুলনা নাই—দেবতার ন্যায় কান্তিমান্‌—যেন স্বয়ং কামদেব, রতি-কামনায় স্তিমিত-নেত্র! মৃত্যু হয় না দেখ্‌তে দেখ্‌তে! বিষ খেলে হয় না! ঐ খাটের পাশে ফ্যানের হোল্ডে, গলায় দড়ি দিয়ে ঝুল্‌লে হয় না? না—সে প্রাণহীন দেহটাকে নিয়ে' অনেক ছোঁয়াছুঁয়ি হবে—কি জানি, হয় তো সে ঘুম ভেঙ্গে' মৃতদেহটাকেই বুকে নিয়ে কলঙ্কিত হবে! ভাব্‌তে ভাব্‌তে মাথার শিরাগুলি স্ফীত হয়ে' উঠ্‌ল—ঘাড়ের শিরাগুলি এমনই ব্যথিয়ে উঠ্‌তে লাগ্‌ল, যেন মনে হ'ল, সে শিরোহীন কবন্ধের মত একটা বিকট প্রেতিনী। চক্ষে আলো শূলের মত বিদ্ধ হ'তে লাগ্‌ল; তাড়াতাড়ি সুইচ্‌ বন্ধ করে' দিয়ে' সে বারান্দায় এসে' দেখ্‌ল—নিশুত রাত্রি, নিস্তব্ধ রাজ-নগরী। ধীর পদসঞ্চারে সে মায়ের ঘরের সামনে

এসে' দাঁড়াল। তন্দ্রাতুরা পুরী। সে আরও এগিয়ে গেল—পাশেই তিনকড়ির ঘর, দুয়ার খোলা, কক্ষ অন্ধকারময়। জ্যোৎস্না ত্বরিৎপদে ঘরে ঢুকে' পড়ল। বীভৎস উত্তেজনায় সুইচ্ খুলে' দিতেই তিনকড়ি সবিস্ময়ে চেয়ে' দেখ্ল—সম্মুখে বিভীষণা, উন্মাদিনী জ্যোৎস্না—বিশৃঙ্খল কেশপাশ; নয়ন আরক্ত ঘূর্ণ্যমান, স্ফুরিত অধর এখনই যেন বাণী উচ্চারণ কর্‌বে। সত্যই তাই!

জ্যোৎস্না বল্‌ল, "ওঠ, চল।"

ধড়্মড়িয়ে তিনকড়ি উঠে' বস্‌ল—উত্তর দিল, "কোথায়? তুমি কেন এত রাত্রে এখানে?" তার সন্ত্রস্ত দৃষ্টি বারান্দায় গিয়ে' পড়ল—ঘরের আলো সেখানে ছড়িয়ে পড়েছে, অবাধে এলিয়ে।

"কোথায়? যমের বাড়ী। ভয় হচ্ছে? দরজার দিকে ঘন-ঘন তাকাচ্ছ যে, দরজা বন্ধ করে' দোব—চোর, ধূর্ত্ত..."

তিনকড়ি এই অভাবনীয় ঘটনায় এক মুহূর্ত্ত বিচলিত হয়ে' পড়েছিল; হঠাৎ যেন দেখ্ল—বারান্দায় এক অস্পষ্ট পুরুষ-মূর্ত্তি! নিশ্চয়ই দাদাও এসেছে সঙ্গে সঙ্গে। সে নিজেকে তবুও প্রকৃতিস্থ করে' বল্‌ল, "অযথা তিরস্কার কর্‌ছ, তোমার এই আচরণ কুল-বধূর নয়"—যেমন করে' পড়ার টেবিলে বসে' তার মুখে শাসন-বাণী বাহির হ'ত কৃত্রিম দম্ভে, ঠিক তেমনি করে'ই এই কথাগুলো সে মাষ্টারী ঢঙে উচ্চারণ কর্‌ল।

জ্যোৎস্না হঠাৎ মৃদুহাস্যে বলে' উঠল, "ঠাকুর-পো, ভয় নেই কিছু; আজ আমি এসেছি স্বেচ্ছায় তোমার কাছে—রূপ যেচে' দিতে নয়, বাড়ী ছেড়ে' পালাতে চাই।"

তারপর হঠাৎ তার চক্ষু ঝাপ্সা হয়ে এল—করুণ মিনতিপূর্ণ কণ্ঠে, হাত দু'টী জোড় করে' সে বল্‌ল, "দয়া করে' একটা উপকার কর—

আমায় কোথাও নিয়ে' চল—আমি এক মুহূর্ত্ত এ বাড়ীতে তেষ্ঠাতে পারছি না!"

উচ্ছ্বসিত কণ্ঠ। মলিনতার ছায়ামাত্র নাই—নির্ভীকতার ভাস্বর মূর্ত্তি! কিন্তু এই নীরব রাত্রি—ঘরের আলোয় চারিদিক্ ছেয়ে' গেছে! জ্যোৎস্নার কণ্ঠে উচ্চকিত কাতর উক্তি, পাশেই মাসী-মা আছেন শুয়ে'—সে তো চক্ষের ভ্রম, কিন্তু দাদাও এ দৃশ্য দেখ্‌লে কি মনে কর্‌বে! তিনকড়ি এগিয়ে' গেল দরজার দিকে।

জ্যোৎস্না কাতর বচনে বার বার কেবলই এই অনুনয় জানাতে লাগ্‌ল, "ওগো আমায় নিয়ে চল এ বাড়ীর ত্রিসীমানা ছাড়িয়ে'—আমার মরা দেহটাও যেন এদের চক্ষে না পড়ে—এমনই একটা উপকার কর, ভাল হবে তোমার—"

জ্যোৎস্না বুঝ্‌তে পারে নি—তিনকড়ির সঙ্গে সঙ্গে সে এসে' পড়েছে ঘরের বাইরে বারান্দায়; হঠাৎ তার চমক হ'ল। তিনকড়ি চাতুরী করে' জ্যোৎস্নাকে বাহিরে এনে'ই, তাড়াতাড়ি ঘরে গিয়ে' দরজা বন্ধ করে' দিল ঝনাৎ করে'।

জ্যোৎস্না মুহূর্ত্তের জন্য স্তম্ভিত হয়ে' সেখানে দাঁড়িয়ে' রইল। আবার মন ফিরে' এল তার লুপ্ত চৈতন্য—সে এ বাড়ীর কর্ত্রী না! অপদার্থ—কিসের দৈন্য তার, কি সে করেছে, কালই লাথী মেরে' সে তাড়িয়ে' দেবে এই ধূর্ত্ত প্রবঞ্চককে!

স্বপ্নের মত কি যেন হয়ে' গেল এক নিমিষে! কিন্তু স্বপ্ন নয়, সে দাঁড়িয়ে আছে তিনকড়ির শয়ন-গৃহের রুদ্ধ দুয়ারের সম্মুখে। প্রশস্ত দীর্ঘ বারান্দায়, ঘন অন্ধকার ঢেউ খেলিয়ে' যাচ্ছে অধিকতর ঘনিমায়। বাতাস মিশে' গেছে অন্ধকারে জমাট হয়ে'।

"জ্যোৎস্না!"

ত্রস্তা, চকিতা জ্যোৎস্না বলে' উঠ্‌ল, "কে তুমি ?"

"আমি, আমি নিধু—"

আঁচলে চোখ-দুটো ভাল করে' মুছ্‌তেই, সেই অন্ধকারে প্রেত-মূর্ত্তির মত, একটী মনুষ্যমূর্ত্তি তার চোখে পড়্‌ল।

"তুমি কোথায় ছিলে এতদিন ?"

"কিন্তু ফিরে' যেতে হ'ল, জ্যোৎস্না। সদ্য জেল থেকে বেরিয়ে এসেছিলাম—আশ্রয় নিতে, তোমারই কাছে !"

—"এত রাত্রে !"

"দুর্ভাগ্য আমার ! সে কথা আর নয়, চল্লুম—আমি পুরুষ, চোর, ফেরার আসামী, আর তুমি ব্যভিচারিণী না ? কলঙ্কিনী—বংশের কালী, তোমার সংস্রবে আমার মত পাপীও লজ্জা পায় ! চল্লুম।"

অন্ধকারে মিলিয়ে' গেল প্রেতের মতই সে মূর্ত্তি ; কিন্তু নিঃসংশয়ে সে তার ভাই নিধিরাম ছাড়া আর কেউ নয়। জ্যোৎস্না ধুঁকৃতে ধুঁকৃতে আবার তার ঘরে এসে' ঢুক্‌ল। অন্ধকারে সে হাঁফিয়ে' উঠেছিল—স্থইচ্ টা প'রে দেখ্‌ল, বিছানা শূন্য ! কিন্তু যে দুয়ার দিয়ে সে ঘরে প্রবেশ করেছিল, সেই মুক্ত দ্বারেই দাঁড়িয়ে' আছে ম্লান-মুখে ফ্যাল্-ফ্যাল্ করে চেয়ে' তার স্বামী বঙ্কন।

## —আট—

সকালে তিনকড়ির আর টিকি দেখা গেল না; সে ভোরে উঠে'ই পালিয়েছে তল্পি-তল্পা বেঁধে'। তার এই প্রস্থান-পর্ব্বটা সকলের চক্ষেই খুব অস্বাভাবিক বলে' মনে হ'ল; বিশেষতঃ, তার মাসীমা ব্যথিত হয়ে বল্‌লেন, "এক গাছের ছাল অন্য গাছে লাগে না, তিনুর আক্কেল দেখ্‌লি, কাদু? কাজ সারা হ'ল, আমায় না জানিয়েই সে চম্পট দিলে!"

কাদু ঠোঁট উল্টে' বল্‌ল, "এ যে কলিকাল, মা! যে ডালে বসে, সেই ডালেই কোপ্ দেয়। এমন লোকের ভাল হবে না—তা' আমি বলে' দিচ্ছি।"

"ষাট্ ষাট্, ওকি কথা তোর মুখে, কাদু? যেমন রঞ্জন, তেমনই তিনু। মার জন্যে মন কেমন কর্‌ছে, ক'দিন ধরে'ই বল্‌ছে—মাসীর টানাটানি কাজেই তাকে ছিঁড়্‌তে হয়েছে।"

খবরটা রঞ্জনের কাণে গিয়েও পৌছল। সে কিছুতেই ভেবে' স্থির ক'র্‌তে পারে না, তিনুর এইরূপ আচরণের কারণ কি হ'তে পারে! অনেক বার ইচ্ছা হ'ল, জ্যোৎস্নাকে গিয়ে জিজ্ঞাসা করে, অত রাত্রে সে তিনুর ঘরে কি প্রয়োজনে গিয়েছিল। কিন্তু এতখানি বেলা হ'ল, জ্যোৎস্না বিছানা ছেড়ে' এখনও উঠে নি। কথাটা আর জিজ্ঞাসা করা হ'ল না। সে একপ্রকার মনে মনে স্থির করে'ই নিল, তিনকড়ির এই অকস্মাৎ প্রস্থানের মূলে জ্যোৎস্নারও হাত আছে। আর সে কথা জ্যোৎস্নাকে জিজ্ঞাসা করা বৃথা—কেন না, জ্যোৎস্না যখন তার কাছে গোপন করেছে, তখন এ কথা গোপন করে'ই সে রাখ্‌বে।

জ্যোৎস্নার প্রতি সংশয়ের কষাঘাতে সে এই প্রথম অবসন্ন হয়ে প'ড়ল। ভেবে' কুল-কিনারা পাওয়া যায় না, তিনকড়ির সঙ্গে জ্যোৎস্নার

রহস্যময় সম্বন্ধ কি এমন থাক্‌তে পারে, যার জন্য সে তাকে গোপন ক'রবে! আর তাই যদি নাই হবে—তবে সে গভীর নিশীথে তার ঘরে গিয়ে উপস্থিত হবে কেন? যতই তোলাপাড়া করে, মনের উপর ছায়াপাতই অধিক হয়। শেষে এই কথাই সে স্থির করে' নিল—জ্যোৎস্না যে কোন কারণেই হোক, তিনকড়িকে বাড়ীছাড়া করেছে। তিনকড়ির উপর জ্যোৎস্নার ভাল নজরও ছিল না, অনেক কথায় ও ঘটনায় সে তা' বার বার লক্ষ্য করেছে। তিনকড়ি জ্যোৎস্নার হুকুমেই বাড়ীছাড়া—কিন্তু এ নিষ্ঠুর দাবী জ্যোৎস্নার পক্ষে শুধু অসঙ্গত নয়, অস্বাভাবিকও বটে! সময়ে হয়তো এই প্রশ্নের সদুত্তর পাওয়া যাবে। জ্যোৎস্নার কাছ থেকেই সে উত্তর আস্‌বে। এই বিষয় নিয়ে অধিক আন্দোলন না করাই শ্রেয়ঃ। বাড়ী ছেড়ে' সে বেরিয়ে গেল। মাথাটা ভারী হয়ে উঠেছিল।

মায়ের কাছে খবর এল—গুরুজীও চলে' যাচ্ছেন। তাড়াতাড়ি গলায় কাপড় দিয়ে তিনি স্কুল-ঘরে গিয়ে দেখেন, শিষ্যেরা আসন গুটিয়ে বাঁধছে, আর গুরুদেব খড়খড়ির ধারে দাঁড়িয়ে পথের উপর দিয়ে লোক-চলাচল নিবিষ্টচিত্তে নিরীক্ষণ কর্‌ছেন। ঘরের দিকে তাঁর দৃষ্টি ফের্‌তেই, মা ভূ-নত হয়ে প্রণাম কর্‌লেন। শঙ্কা-জড়িত কণ্ঠে তিনি জিজ্ঞাসা ক'রলেন, "হঠাৎ এ কি ব্যবস্থা, আজই চলে' যাওয়ার তাড়া—কালও তো জান্‌তে পারি নি! আমি যে পূর্ণিমায় গুরু-পূজার উৎসব আয়োজন করেছি!"

সন্ন্যাসী হেসে' ব'ললেন, "ডাক এল মা; কাজেই ছুট্‌তে হ'ল। তোমার ডাকে হাজির হয়েছিলাম, সে উদ্দেশ্য সিদ্ধ হয়েছে। দরকার পড়লে, আবার আস্‌ব। এ বন্ধন জন্মজন্মান্তরের, মরণেও মুক্তি নেই। আড়াই দণ্ড কালের মধ্যেই বাহির হ'তে হবে; তা' না হ'লে, সম্মুখে

যোগিনী প'ড়বে। কোথাও যখন পা বাড়াই, শুভযাত্রা ক'রতে হয়। নিজের কল্যাণের জন্য নয়—যারা আশ্রয় নিয়েছে, তাদের মঙ্গলের জন্যই আমার এই বাঁধন।"

মা অবাক্ হয়ে সন্ন্যাসীর মুখের দিকে চেয়ে' রইলেন। তিনি ব'ললেন, "পাপ বিদায় হয়েছে, মা—কিন্তু পাপের চাইতে পাপের জের ভোগ হয় অতি কষ্টে। কিছুদিনের জন্যে দূরেই যাচ্ছি—ভিতরে যেদিন প্রয়োজন অনুভব হবে, এসে' হাজির হ'ব।"

সন্ন্যাসী মায়ের অনুরোধে উপরোধে কাণ দিলেন না—স্মিত-মুখে গৃহিণীকে আশীর্ব্বাদ করে' সশিষ্য প্রস্থান ক'রলেন।

কি একটা অনাগত বিপদের আশঙ্কায় মার প্রাণ কেঁপে' কেঁপে' উঠ্ছিল। এই কয় দিন তাঁর বাড়ী হয়ে উঠেছিল যেন উৎসবময়। বিগ্রহশূন্য মন্দিরের মত বাড়ী এখন যেন খাঁ-খাঁ ক'রতে লা'গ্ল। উপরে উঠে' দে'খ্লেন, তিনকড়ির ঘর শূন্য। তাড়াতাড়ি রঞ্জনের পড়ার ঘরে ঢুকে' দে'খ্লেন—জিনিষ-পত্তর অগুছান অবস্থায় ছড়িয়ে আছে; চতুর্দ্দিকে অলক্ষ্মীর পদসঞ্চারে তাঁর হৃদয় ঘন-ঘন কেঁপে' উঠ্ছিল।

আজ অধীর হয়েই তিনি ছুটে' গেলেন রঞ্জনের শয়ন-গৃহের দরজায়—দে'খলেন, ভিতর থেকে দোর বন্ধ। বেলা অনেক হয়েছে। ঘরের লক্ষ্মীর এখনও বিছানায় পড়ে' থাকা তো ভাল কথা নয়। দোরে করাঘাত করার সঙ্গে তিনি মৃদুকণ্ঠে ডাক দিলেন, "বৌমা!" সাড়া নেই! তিনি অস্থিরচিত্তে ফিরে' আস্ছিলেন তাঁর ঠাকুর-ঘরে, হঠাৎ বন্ধ দুয়ার খুলে' গেল সশব্দে। তিনি মুখ ফিরিয়ে ঘরের দিকে তাকাতেই দে'খলেন জ্যোৎস্নার বিকৃত মূর্ত্তি।

"একি দশা হয়েছে তোমার? সাধু পুরুষ বাড়ী ছেড়ে' পালা'লেন—সত্যই দে'খছি ভূতের উপদ্রব!"

জ্যোৎস্নার মেঘের মত কালো-চুলের রাশি ঘরময় ইতস্ততঃ বিক্ষিপ্ত। বিবর্ণ মুখ। কেশ কর্ত্তিত, সম্মুখে মুখের উপর গুচ্ছে গুচ্ছে আধ-ছাঁটা চুলগুলি ঝুল্‌ছে। সীমন্তদেশ সিন্দুর-শূন্য। একি রঞ্জনের গৃহলক্ষ্মী জ্যোৎস্না! মায়ের বুক বিদীর্ণ হয়ে' গেল। তাঁর রুদ্ধকণ্ঠে একটীও শব্দ উচ্চারিত হ'ল না। তিনি সেইখানেই বসে' প'ড়লেন—পা দুটো যেন কে ভেঙ্গে' দিল লাঠী মেরে'।

বাড়ীতে হৈ-চৈ পড়ে' গেল। নিশ্চিন্ত, নির্ব্বাক্ জ্যোৎস্না। তার কুণ্ঠা নাই, লজ্জা নাই; সে মায়ের কাছে বসে' রইল অনেক ক্ষণ। বাড়ীর গৃহলক্ষ্মীর এই অদ্ভুত বেশ দর্শন করে' ভৃত্য-দাসী মুখ চাওয়া-চাওয়ি ক'রতে লা'গ্‌ল। মুখে কারও কথা নাই—কাজে কারও গা নড়ে না। এ দৃশ্য শোকদৃশ্য নহে; কিন্তু বধূ-ঠাকুরাণীর দিকে চেয়ে' কেউ আর অশ্রু সংবরণ ক'রতে পা'রল না।

মা ধীরে ধীরে জিজ্ঞাসা ক'রলেন, "একি করেছ? তুমি কি পাগল?"

জ্যোৎস্নার মুখে মলিন মৃদু-হাস্য দেখা গেল। মায়ের পায়ে হাত দু'খানা রেখে' সে ব'ল্‌ল, "তোমার পায়ে পড়ি মা, এই অলক্ষ্মীকে বিদায় করে' দাও! বড় সাধ করে' ঘরে এনেছিলে, মায়ের চেয়ে অধিক স্নেহ; অধিক ভালবাসা পেয়েছিলাম—আমি হতভাগিনী, এ স্বর্গ আমার ভাগ্যে নাই—দাও মা হতভাগিনীকে বিদায় করে'!"

মা পুত্রবধুর দিকে চেয়ে' দে'খ্‌লেন—কলঙ্কহীন শুভ্র চন্দ্রমণ্ডলের ন্যায় মুখশ্রী—অকপট চোখের আলোয় দশ দিক্ ঝলসে' যায়। কি দুর্গ্রহে সোণার প্রতিমা আজ আত্মঘাতীর পথে? হঠাৎ মনে হ'ল তিনকড়ির আকস্মিক প্রস্থানের কথা—কে জানে এই ঘটনার সঙ্গে লক্ষ্মীছাড়ার কোন সম্বন্ধ আছে কি না? কিন্তু সর্ব্বশরীর শিউরে' উঠল—ছিঃ ছিঃ, এমন কুৎসিৎ কথা মনে হওয়ার চেয়ে মৃত্যুই শ্রেয়ঃ।

মা বাহুবেষ্টনে জ্যোৎস্নাকে বুকে নিয়ে ব'ল্‌লেন, "কেন মা, কিসের দুঃখ তোমার! আমি যে নিজের চক্ষে দেখে', তোমায় বরণ করে' ঘরে তুলেছি। রঞ্জনের অকল্যাণ-সৃষ্টির একবিন্দু বিষ যদি মায়ের প্রাণে সঞ্চিত থাকে, এ জীবন যে আমারই ত্যাগ করা উচিত!"

জ্যোৎস্না মায়ের বাহু-বন্ধন ছাড়িয়ে সোজা হয়ে বসে' ব'ল্‌ল, "তুমি ভগবতী! বিশ্বাস কর কি মা—এই হতভাগা কন্যাকে সতী বলে'? বিশ্বাস কর কি মা—তোমার দৃষ্টি অভ্রান্ত? তোমার সন্তানের অকল্যাণ আমা হ'তে হওয়ার বিন্দুমাত্র আশঙ্কা নেই? বল মা—"জ্যোৎস্নার চক্ষে উষ্ণ জলধারা প্রাবৃটের বর্ষণের ন্যায় গড়িয়ে প'ড়তে লা'গল।

মা উঠে' দাঁড়া'লেন—জ্যোৎস্নার মাথায় হাত দিয়ে অনুচ্চ কণ্ঠে, কিন্তু বুকের সবখানি জোর দিয়ে' বলে' উ'ঠ্‌লেন, "বৌমা, গ্রহদোষে আজ তোমার মন পাগল হয়েছে। আমার বিশ্বাস ম'লেও যাবে না—তুমি সতীলক্ষ্মী, রঞ্জনের কল্যাণময়ী, জীবন্তপ্রতিমা। আজ তোমায় দেখে' ব্যথায় বুক ভরে' যায়—কিন্তু আমার আশীর্ব্বাদ কোনমতে ব্যর্থ হবে না।"

কিছু দূরে দাস-দাসীরা জটলা পাকিয়ে' অনুচ্চ কণ্ঠে আন্দোলন সুরু ক'রছিল। মা তাদের দিকে চেয়ে' এক ধমক্ দিয়ে ব'ললেন, "কি হচ্ছে সব দাঁড়িয়ে, কাজ-কর্ম্ম চুলোয় গেছে বুঝি?"

যার হাতে ঝাঁটা ছিল, যন্ত্র-চালিতের মত বারান্দার প্রান্ত থেকে সে ঝাঁট দিতে সুরু ক'র্‌ল। সুশীলা ঘড়া কাঁকে কি ব'লতে 'হাঁ' করেছিল—কথা আর বেরুল না, সে সিঁড়ি দিয়ে নেমে' গেল এক নিমিষে। রাত্রিবাস কাপড়-চোপড় নিয়ে কাহু কল-তলায় গিয়ে হাজির হ'ল মুখ ভারী করে'। হঠাৎ বাতাস বন্ধ হ'লে বিশ্ব জুড়ে' যে গুমোট জমে' উঠে তা' যেমন এক ঝট্‌কা দক্ষিণে বাতাসে দূর হয়ে যায়, মায়ের

হুম্‌কি শুনে' বাড়ীর থমকান ভাব ভেঙ্গে' গেল এক মুহূর্ত্তে—সব দিকেই প্রকৃতিস্থ ভাব, যেন কোন আকস্মিক ঘটনায় কেহই স্তম্ভিত হয় নি কয়েক মুহূর্ত্ত পূর্ব্বে।

জ্যোৎস্না মায়ের আশীর্ব্বাদ ব্যর্থ হ'তে দিবে না। মাথার কেশ আবার শোভা হয়ে' দেখা দেবে। তার দুর্ভাবনা রইল তবুও, স্বামীর মনে যে ব্যথার আঁচড় কাল রাত্রে সে দিয়েছে, তার দাগ সে মুছে' দিতে পা'রবে কি না!

রাত্রির ঘটনার পর সকালে উঠে'ই সে ভেবেছিল—এ প্রাণ সে বা'র ক'রে' দেবে অনায়াসে; কিন্তু মরণের ডাক না এলে মরার সাধ সফল হয় না—মরার পথে এক পা'ও এগোতে পারা যায় না। তার মরণের সময় এখন নয়, প্রায়শ্চিত্ত ক'রতে হবে বড় নিষ্ঠুর, নির্ম্মম হয়ে। যে রূপ দেখে' পতঙ্গ ঝাঁপ দিতে চায় তার বুকে, রেখে যায় মলিন অঙ্গের কলঙ্ক-চিহ্ন, তা' যদি মুছে ফেলা সম্ভব না হয়, রূপের সহচরী যারা তাদেরই বিদায় দিতে হবে। তাই সে বিছানা ছেড়ে', কাঁচি দিয়ে চুলগুলো কেটে' বাদ দিল তাড়াতাড়ি; তারপর নিটোল গোলাপী গণ্ড তীক্ষ্ণ ছুরীর ফলায় খণ্ড খণ্ড ক'রতে যাচ্ছিল—এমন সময়ে বদ্ধ দুয়ারে করুণাময়ী মায়ের কথায় ভরসা পেয়ে' এইবার সে ইতস্ততঃ বিক্ষিপ্ত কৃষ্ণ কেশ-গুচ্ছ তুলে' নিয়ে' অনিমিষ নয়নে সেইগুলির দিকে চেয়ে' হা'সতে লা'গ্‌ল—না জানি, কেশের অভাবে এই রূপের কান্না, তার প্রতিধ্বনি স্বামীর কাছ থেকে কি ভাবে আ'সবে! সে আজ একটা কৌতূহল-সৃষ্টির কৌতুক-মূর্ত্তি। আর্সীর কাছে গিয়ে মুখ দেখার আর তার ভরসা হ'ল না—চোখ বুজে' সে দাঁড়িয়ে রইল প্রস্তর-মূর্ত্তির মত। কাণে বা'জ্‌ল কার পদ-শব্দ; ফিরে'ই যার সঙ্গে চোখা-চোখি, সেইখানেই ছিল সকল ভয় একত্র ঘনীভূত হয়ে।

ভরসা জড় করে' সে নির্ভয়েই চেয়ে' রইল তার দিকে। ব্যথা-বিজড়িত কণ্ঠে বিস্ময়-বিহ্বল রঞ্জন অস্ফুটস্বরে ব'ল্‌ল, "একি করেছ, জ্যোৎস্না?"

খুব গম্ভীর-স্বরে, বিস্ফারিত নেত্রে রঞ্জনের মুখের দিকে চেয়ে' জ্যোৎস্না উত্তর দিল, "প্রায়শ্চিত্ত!"

বজ্রাহতের ন্যায় রঞ্জন বিশীর্ণ-মূর্ত্তি হ'য়ে গেল—কথার উত্তরে। যেন তার আর কোন কথা বলার প্রয়োজন নেই! সে ফিরে'ই যাচ্ছিল মুখ ফিরিয়ে; কিন্তু হঠাৎ তার মুখ দিয়ে বেরিয়ে গেল, "কিসের প্রায়শ্চিত্ত? আমি নিদ্রিত, গভীর নিশীথে অভিসারিকার মত গিয়েছিলে তিনকড়ির ঘরে? তার জন্য প্রায়শ্চিত্ত কেন, জ্যোৎস্না?"

'কিসের মত?'

"অন্যায় কথা বেরিয়ে' গেছে মুখ দিয়ে—অপরাধ নিও না। আমি কোন দুষ্ট অভিপ্রায় নিয়ে বলি নি।"

"তুমি সাধু, তোমার মন কিছুতে টলে না—আকাশের মত উদার পুরুষ—তোমায় নমস্কার করি। কিন্তু আমার দুষ্ট অভিপ্রায় ছিল।"

'তা' আমি জানি না। তুমি তিনকড়ির ঘরে গিয়েছিলে, এটাই আর তিনকড়িকে আজ আর খুঁজে' পাওয়া গেল না, এইটাই সত্য—তোমার কি অভিপ্রায় ছিল—তা'তো আমি জানি না, জ্যোৎস্না!"

"আমি তো ব'লেছি, দুষ্ট অভিপ্রায় ছিল।…চুপ করে' রইলে যে?…দেখ, এমন করে' মাথা নীচু করে' থেকো না—আমি প্রলয়ঙ্করী, গলায় ছুরী দিতে পারি তা' জান?"

অস্বাভাবিক কণ্ঠস্বর—জ্যোৎস্না অপূর্ব্ব-চরিত্রের নারী! রঞ্জন নীরবেই বেরিয়ে' যাচ্ছিল—জ্যোৎস্না দ্রুত এসে' তার জামার পকেটটা ধরে' ফে'ল্‌ল। কর্কশ-কণ্ঠেই ব'ল্‌ল, "বলে' যাও, আর এ মুখ দেখবে না?"

"জোর করে' যদি বলাও—আমি নিরুপায়।"

"জোর করে' কেন? নিজের চক্ষে দেখেছ, গোপনে তোমার অগোচরে নিশুত রাত্রে পর-পুরুষের ঘরে যেতে—কলঙ্কিনী আমি, এ মুখ কোন পুরুষের কি আর দে'খ্‌তে আছে!"

"শোন, জ্যোৎস্না—তুমি অনেক কথা বাড়িয়ে' ব'ল্‌ছ। আমি যেটুকু দেখেছি—যেটুকু সত্য বলে' জেনেছি, তার বেশী একটী কথাও উচ্চারণ করি নি—আমায় আর ব্যথা দিও না। বুঝেছি, প্রণয়ে যে সুখের কল্পনা মানুষের হিয়ায় হিয়ায় ঘুরে' মরে, সে আমার কাছে যাদুকরী ছলনা!"

রঞ্জনের দু'টী চক্ষু জলসিক্ত হয়ে' এল। করুণ কণ্ঠস্বর, বুঝি পাষাণ বিগলিত হয়!

জ্যোৎস্না ছট্‌ফট্‌ ক'রতে লা'গল অন্তরে অন্তরে—কি করে' সে আপনাকে প্রকাশ ক'রবে, এই সহজ-সরল মানুষটীর কাছে! হঠাৎ সে ছিন্নমূল বৃক্ষের মত রঞ্জনের পদতলে পড়ে' উচ্চৈঃস্বরে কেঁদে' উ'ঠ্‌ল—চাপা গলায় অস্ফুটস্বরে বলে' গেল এক নিঃশ্বাসে, "ওগো, আমায় ক্ষমা কর। হাত ধরে' কে নিয়ে' চলে অন্ধকারে, পথ-হারা আমি—কলঙ্কিত এ দেহ তোমার পূজার অযোগ্য। আমায় আরও কঠোর প্রায়শ্চিত্ত দাও।"

ব্যথিতার আর্ত্তনাদ ব্যথিতের প্রাণকে বিচলিত করে সমধিক-ভাবে। রঞ্জন নিরুপায়ের মত মেঝের উপর বসে' প'ড়ল—হতাশ নিরাশ হয়ে'। দূরে সতর্ক পদশব্দ—করুণা-মূর্ত্তি বাৎসল্য-প্রভাবে, বিদীর্ণ-হৃদয় পক্ষিণীর ন্যায়, মা ছট্‌ফট্‌ করে' বেড়াচ্ছিলেন সম্মুখের বারান্দায়।

কিছুই ঘটে নি, এমনই ভাব নিয়ে জ্যোৎস্নার সারা দিন কেটে' গেল। অমাবস্যার পর—সম্মুখে যেন জ্যোৎস্নাপক্ষ, কলায়-কলায় তার বুক ভরে'

উঠ্‌বে পূর্ণিমার আলোয়। যে ধারণার বশবর্ত্তী হয়ে' তার অভিমান অন্ধতা এনেছিল সবখানিকে ঘনিয়ে, প্রলয়-ঝঞ্ঝার আঘাতে তা' গেছে তরল ফিকা হয়ে' মিশিয়ে'। স্বামীকে সে দেখে বৃহৎ, উদার, নিষ্কলঙ্ক চন্দ্রের মত, শুভ্র মাধুর্য্যময়। নিজের দিকে চেয়ে'ই তার ঘৃণা হয়—এত বেশী ইচ্ছা হয়, আর সে দেখাবে না কাউকে তার মুখ। সে আজ পর্য্যন্ত যা' করেছে সবই তার স্বেচ্ছাকৃত পাপ, তা' না হ'লে একনিষ্ঠ পূজার অধিকার থেকে সে এমন করে' বঞ্চিত হবে কেন? যে কর-কমল চরণ-পদ্মে উৎসর্গ করে' তার জীবন ধন্য হবে, দিনে দিনে তা' উচ্ছিষ্ট করে' দিয়ে গেল যে ভূতের মত, তাকে তো সে ডেকে' নিয়ে এসেছিল নিজেই দর্পান্ধ হয়ে। তার অনাঘ্রাত ফুলের মত দেহ-বল্লরী বিষাক্ত সর্পের বন্ধনে নিপীড়িত হ'ল, সে পাপ তারই তো আত্ম-কৃত! আর অন্তর যতই অমলিন, অনাবিল হউক—সে তো প্রশ্রয় দিয়েছে অন্যকে মুহূর্ত্তের জন্যও তাকে বাহ্যতঃ মলিন করার; কাতর হৃদয় নিয়ে সেই তো ব্যগ্রতা প্রকাশ ক'রতে গিয়েছিল নিঃশব্দে গোপনে, একটা দৈত্যের কাছে একান্ত ভিখারিণীর মত—কিন্তু কি চাওয়া তা'তো সে ভেবে' দেখে নি অভিমানে! অপমানিত করেছে, অবহেলা করেছে,—অনাদৃত রূপের লাঞ্ছনায় তার সদর্প হিয়া ভেঙ্গে' চূরমার হ'ল না কেন সেই মুহূর্ত্তে, যখন তারই বাড়ীতে বসে', সে তাকে ঘরের বাইরে ছলে, কৌশলে টেনে' এনে দূর করে' দিল! দোর বন্ধ হয়ে' গেল, যে পথে সে চেয়েছিল ছুটে' যেতে প্রতিশোধের আগুনে জ্বলে' ম'রতে; প্রভুত্ব করার অধিকার যেখানে বিধাতার দেওয়া, সেখানে মাথা নত না করে' ভিক্ষাপাত্র হাতে কোথায় গিয়েছিল সে পাপের ছলনায়? আত্মকৃত অপরাধের মাত্রা চিন্তায় চিন্তায় অজগর সর্পের মত তাকে জড়িয়ে ধরে তীব্র পীড়নে। নিঃশ্বাস নেওয়ার সাধ্যও হারিয়ে যায় বুঝি!

কিন্তু পুত্রবৎসলা, দয়ার আধার শ্বশ্রূঠাকুরাণীর অভয়বাণী এখনও যে সাহস দেয়, সান্ত্বনা দেয় মাথা তুলে' দাঁড়া'বার। সে তো হারায় নি, যে মন্ত্র তার হৃদয়ের পরতে পরতে এঁকে দিয়েছে পবিত্র দাম্পত্য-সম্বন্ধের পুত চিত্র—সেই প্রথম দিন থেকে আজ পর্য্যন্ত তা' তেমনই ভাস্বর ও সুন্দর হয়ে আছে। প্রকৃতির বিপ্লবে পথের ধূলা উড়ে' গৃহ-চূড়া ভাঙ্গে, লণ্ডভণ্ড হয় সৃষ্টির সৌন্দর্য্য; কিন্তু সে ক্ষণিক বিপর্য্যয়ে সৃষ্টির তো লয় হয় না—মলিন হয় না কোন দিন! প্রকৃতির হাতেই আবার সুন্দর হয়ে' তা' ফুটে' উঠে সৃজনের লাবণ্যে, অভিনব শোভায়। তবে কেন জীবনের ক্ষণিক উত্তেজনায় যে বিবর্ত্তন ঘটে' যায়, তার স্মৃতি নিয়ে এত ব্যথা তার? নারীত্বের এই কোমল ভাব-প্রবণতাই তো দায়ী তার জন্য! এত সহজে কেন তার অন্তরে অপ্রিয় ঘটনার এমন গভীর রেখাপাত হয়? সূর্য্যকিরণ-বিহীন লতা-গুল্মের ন্যায় প্রাচীর-বন্ধনে নারীর অন্তর-বাহির বুঝি হয়ে' গেছে শ্রীহীন, শক্তিহীন। জ্যোৎস্না সারা দিন আত্মগ্লানির সঙ্গে সংগ্রাম করে' রাত্রিতে অবসন্ন হয়ে' পড়েছিল মৃতের মত। রাত্রি-শেষে প্রভাতের আলোয় সে চক্ষু মেলে' দে'খ্‌ল, স্বামী তার বিছানায় নাই। সারা রাত্রি সে সোফায় পড়ে' ঘুমিয়ে কাটিয়েছে; পূর্ব্বের মত স্বামী তাকে ডেকে' কাছে নিয়ে শোয় নি—বড় নিষ্ঠুর উপেক্ষা, বড় নিদারুণ ঔদাসীন্য!

বেলা হ'ল, ঘরের বাহির হ'তেই শুন্‌ল সে মায়ের গলা। ইচ্ছা হ'ল, ছুটে গিয়ে তার প্রতিবাদ করে—কিন্তু তার সাহসে কুলা'ল না। কাদু ঝি ব'ল্‌ছে, "বৌ-ঠাকুরাণীর তেমন অপরাধ নেই, দাদাবাবুকেই সবাই দোষ দিচ্ছে!" মা ব'ল্‌ছেন, "এসব কথা বাহিরের লোক জা'ন্‌লে কি করে'?" কাদুর উত্তর—"কি জানি মা, পাড়ায় ঢি, ঢি! হরি মুদীর দোকানে এই নিয়ে সকাল সন্ধ্যায় জটলা হচ্ছে। আমি তো মা, ক'

আঙুল দিয়ে পালিয়ে এলুম।" মা ব'ল্‌ছেন, "ঘরের কথা বাহিরে নিয়ে গেছিস্‌ তোরা, তা' না হলে' তিনুর কথা, বৌমার কথা, এত ভিতরের খবর তাদের দেবে কে?"

সুশীলার গলা পাওয়া গেল। সে ব'ল্‌ল, "রাণী-মা যে মাথার চুল কেটে' নিজের মুখেই নিজে কালি মেখেছেন! অমন থোকা-থোকা চুলের গোছা দেখে' ঝাড়ুদার সবাইকে জিজ্ঞাসা করেছে—হাঁ গা, এ যে আমাদের রাণী-মার মাথার চুল। কার মুখ ঢা'ক্‌বে, মা? তুমি তখন কাশীতে, তিনুবাবু রাণী-মাকে নিয়ে রোজই হাওয়া খেতে বেরুতেন, তখনই পাড়ায় কাণাঘুষা চ'লত—কালকের ঘটনা কারও মুখে থাবা দিয়ে রাখা যায় না, বড় কলঙ্কের কথা, মা!"

কথা শুনে' জ্যোৎস্নার পা ছু'টা থর্‌-থর্‌ করে' কাঁ'পতে লা'গ্‌ল। কলিকাতা সহর বলে' প্রত্যক্ষ লোক-গঞ্জনা থেকে সে ছাড়ান পেয়েছে, নইলে লাঞ্ছনার সীমা থা'ক্‌ত না। না, তাকে পালাতেই হবে এ বাড়ী ছেড়ে'—এ কলঙ্ক মোছা যাবে না।

রাত্রি-কাল। আজ জ্যোৎস্না মাথার অবশিষ্ট চুলগুলি পরিপাটী করে' আঁচড়ে' নিয়েছে। সীঁথির উপর সিন্দুর-শোভা উষালোকের ন্যায় উজ্জল। বিচিত্র বেশ-ভূষায় সম্রাজ্ঞীর চেয়ে গৌরবদৃপ্তা—বিদ্যুতালোকে উদ্ভাসিক্ত শয়ন-কক্ষে সে পাদচারণ ক'রছিল সদম্ভে—যেন তাকে মুছে' ফেলতেই হবে স্বপ্নের মত এই কয় দিনের কলঙ্ক-চিহ্ন তার অঙ্গ থেকে। হঠাৎ তার চ'খে প'ড়ল—কার্ণিসের উপর একটা পুরুষ-মূর্ত্তি, খড়খড়ির গরাদ ধরে' দাঁড়িয়ে' রয়েছে। আতঙ্কে কণ্ঠ শুষ্ক—সে চীৎকার ক'রতে পা'র্‌ল না। তখনই সে মূর্চ্ছিত হয়ে' প'ড়্‌ত—কিন্তু পরিচিত কণ্ঠের শব্দ শুনে', বিস্ময়ান্বিত হয়ে' খড়খড়ির দিকে এগিয়ে গেল।

"এ কি, এখানে তুমি কি করে' এলে ?"

"দারোয়ানেরা বাড়ী ঢু'কতে দিল না—ব'ল্‌ল বাবুর কড়া হুকুম, তাঁর হুকুম না পেলে' কারুকে প্রবেশ ক'রতে দেওয়া হবে না—বাহির হ'তেও নয়।"

"তাই নাকি ?"

"তুই কিছু জানিস্ না ? যত নষ্টের গুরু তুই! আমি সব জানি, সে-কথা ব'ল্‌তে আসি নি—খবর রাখি সব। আপদ্ বিদেয় হয়েছে, এখনও যদি সতর্ক হয়ে' চলিস্, সুখে থাক্‌বি।"

জ্যোৎস্নার আপাদ-মস্তক জ্বলে' গেল কথা শুনে'। ধমক দিয়ে বলে' উঠ্‌ল, "এখুনি বিদায় হও এখান থেকে, চোর ডাকাত!"

সে ব্যক্তি গলা নামিয়ে ব'ল্‌ল, "মর তুমি, আমার কি ? মায়ের পেটের বোন—তাই তোকে মন্দ দে'খ্‌লে বুকে বাজে। কিন্তু ও-সব কথা নয়—তুই যাই-ই হ', আমি তোর দাদা, আজ বড় বিপদে পড়ে' এসেছি—দু'শ টাকা দিতেই হবে' তোকে। তা' না হ'লে জেলে যাব আমি।"

"জেলে যাবে, চোর ডাকাতের উপযুক্ত স্থান—আমি টাকা পাব কোথায় ?"

"টাকা না থাকে—গা থেকে দু'খানা গয়না খুলে' দিতে পারিস্ তো! এই বিপদে যদি না দেখ'বি, বোন হয়ে' জন্মেছিলি কেন ?"

"গয়না আমার বাবার নয়। তুমি যাও এখুনি এখান থেকে, বিপদের উপর বিপদ্ বাড়িও না।"

"অনেক কষ্টে খিড়কীর পাঁচিল ডিঙ্গিয়ে এসেছিলুম তোর কাছে, দু'-শ টাকা পেলে জীবনের মোড় ফিরে' যায়—তা' না হ'লে জেল খেটে'ই ম'রতে হবে, জ্যোৎস্না।"

"মর তুমি—ভাই বলে' আর পরিচয় দিও না—গলায় দড়ি দিয়ে মর-গে। তোমায় আমি একটা কাণাকড়িও দোব না।"

কি একটা অস্পষ্ট ভাষায় গালি দিয়ে ঝুপ্ করে' সে লাফিয়ে প'ড়ল ছাদে। তারপর অন্ধকারে কিছু দেখা যায় না—যেন মনে হ'ল, একটা প্রেত-মূর্ত্তি গাছের কালো ছায়ার কোলে কোলে ছুটে' চলেছে। দৃষ্টি চলে না—তবুও মনে হ'ল, খিড়কীর প্রাচীর উল্লঙ্ঘন করে' নিধুবাবু বাহির হয়ে গেল। খোঁড়ার পা খানায় পড়ে—যেমনি সে মুখ ফেরাবে, দেখে, রঞ্জন ঘরের মাঝখানে দাঁড়িয়ে। এইমাত্র না হোক, বেশীক্ষণ সে আসে নি—তাকে দেখে'ই নিধুবাবু সরে' পড়েছে। বেড়া'বার ছড়ি এখনও তার হাতে আছে।

অপরাধীর মত জ্যোৎস্নার মুখ শুকিয়ে গেল। রঞ্জন কোন প্রশ্নই তু'লল না। জ্যোৎস্না হাঁফ ছেড়ে' বাঁ'চল। মনে হ'ল—এইমাত্র যে অভাবনীয় ঘটনার স্রোতঃ বয়ে গেল, রঞ্জন তার বিন্দু-বিসর্গও টের পায় নি।

জ্যোৎস্না হাতের ছড়ি নিয়ে ব'লল, "আজকাল বেড়া'বার সখ খুব বাড়িয়ে তুলেছ! কই আগেকার মত আমার কাছে তো আর একদণ্ড থাক না!"

রঞ্জন জ্যোৎস্নার কাছে কিছু শু'নবে বলে' যেন উদগ্রীব ছিল; কিন্তু এই কথায় সে নিরাশ হয়েই খড়খড়ির কাছে গিয়ে দাঁড়াল—দূরে দৃষ্টি সঞ্চালন ক'রে কি যেন দেখার চেষ্টা ক'রছে।

জ্যোৎস্না ব'লল, "কি দে'খছ?"

"ফাল্গুন মাস এল, বসন্তের বাতাসে জুঁই'র ঝাড়ে একটাও তো ফুল ফোটে নি! কুঁড়ি ধরে নি!"

"সত্য কথা ব'লছ?"

"কেন? তুমি কি মনে কর, আমি মিথ্যা ব'লছি?"

"হাঁ, মনে হচ্ছে।"

"তবে মিথ্যা।"

জ্যোৎস্নার চক্ষে অশ্রুবিন্দু দেখা দিল। করুণ মিনতির স্বরে ( ব'লল, "তুমি কেন এমন হ'লে—স্বর্গের দেবতা, তোমার মুখ দিয়ে কে হতভাগিনীর দায়ে মিথ্যা বা'র হ'বে!"

রঞ্জন স্তম্ভিত হয়ে দাঁড়িয়ে' রইল।

জ্যোৎস্না তার হাতখানা নিজের হাতের মধ্যে তুলে' নিল—স্প সাড়া নেই, যেন নির্জীব পাষাণ! মনে হ'ল, ছুঁড়ে' ঠেলে' দেয় হাতখান —কিন্তু অপরাধের মাত্রায় নিজেই সে ভেঙ্গে' পড়ে' যাচ্ছিল প্রতি মুহূর্তে দর্প তার শিরায় বিন্দুমাত্র শক্তি-সঞ্চার ক'রতে পা'রল না। ব্যথিতে মতই অতিমাত্র নত হয়েই সে ব'লল, "আমার সব কিছু ক্ষমা করে যেও—কে যেন বিনা অপরাধে পদে পদে আমায় শাস্তি দিচ্ছে! কেন- আমার কি কেউ রক্ষা-কর্তা নেই? তুমি কি আমার পানে মুখ তুলে চাইবে না?"

"কি হয়েছে তোমার? যদি না বল, আমার কি হাত আছে জ্যোৎস্না, তোমায় কোন সাহায্য করি?"

"তুমি কি বিশ্বাস কর, যদি তা' বলার হ'ত তোমায় জানাতুম না সে কথা বলা যায় না—বলা গেল না বলে'ই তো এত ব্যথা, এত বুক ভরা কান্না নিয়ে জ্বলে' ম'রছি, ডুবে ম'রছি—তবুও কি তোমার দয় হবে না!"

"আশ্চর্য্য কথা! যখন সে কথা বলা যায় না, তখন বলো না—কি ক'রলে তুমি সুখে থাক, সান্ত্বনা পাও বল—আমার তাতে ত্রুটি হ'বে না।"

"এ কি কথা তোমার ! ওগো তুমিই বল, আমার এই দগ্ধ প্রাণ শীতল করার ঔষধ যদি আমার জানা থা'কবে, তোমার পায়ে ধরে' এত কান্না, এত ভিক্ষা কিসের জন্য ক'রব ? আমায় তুমি ব্যাধি-পীড়িতা রোগিণীর মতই দেখো—তুমি আমার স্বামী, দেবতার চেয়েও বড়, আমার চিকিৎসা কর, আমায় নীরোগ কর !"

রঞ্জন আজ অতিশয় বিস্ময়ের সহিত জ্যোৎস্নার মুখের দিকে তাকা'ল—সত্যই তার বিনীত কাতর মূর্ত্তি, বড় করুণার পাত্রী ; কিন্তু সব যেন প্রহেলিকাময় ! কার সঙ্গে কথা কচ্ছিল জ্যোৎস্না খড়খড়ির দিকে দাঁড়িয়ে ! পুরুষের কণ্ঠ, সে বিষয়ে সংশয় নাই। কথা স্পষ্ট নয়। জ্যোৎস্না সমস্যাকেই ঘনিয়ে তোলে কথায়, আচরণে। সকল দুয়ার বন্ধ রেখে' অতিথিকে ঘরে ডাকা, সে কি পরিহাস নয় !

সে উদাসীন হয়েই বিছানায় গিয়ে ব'সল। সঙ্গে জ্যোৎস্না বিছানার উপর উ'ঠ্‌তে গিয়ে থমকে' দাঁড়া'ল তার স্বামীর উদাসীন মুখের দিকে চেয়ে' ; অনেক ক্ষণ নীরবেই সে দাঁড়িয়ে রইল। ঘড়ির শব্দ দু'জনেরই কাণে প্রচণ্ড আঘাত দিয়ে বা'জছিল—টিক্-টিক্-টিক্।

বসন্তকাল ফুরা'ল—মল্লিকার মালা, যূথীর গোড়ে রঞ্জন একদিনও জ্যোৎস্নার গলায় দুলিয়ে' দিল না, কবরীর শোভা বাড়া'ল না ! দারুণ গ্রীষ্মে হাতপাখা আর চলে না—বিচিত্র-চিত্রিত ফ্যান্ এনে' জ্যোৎস্নাকে পছন্দ করার অনুযোগ সে জানা'ল না। রঞ্জন যেন এ বাড়ীর মানুষ নয় ! বাড়ীতে থেকেও যেন সে নেই ; কি খায় না খায়, তা'ও খেয়াল রাখে না। জ্যোৎস্না আগের মতই পাখা নিয়ে' বসে' এটা সেটা খাওয়ার তাগিদ দেয় ; কিন্তু অন্যদিক্ থেকে সন্তোষের ঝরণা-ধারায় তৃপ্তির প্রতিদান যদি একদিনও না পাওয়া যায়, অতিশয় অকপট সেবার উৎস-

ধারাও যে শুখিয়ে আসে নিঃস্ব হয়ে’! কিন্তু আগে জ্যোৎস্না সোহাগের নির্ঝরের মত বয়ে’ চ’লত রঞ্জনকে অভিষিক্ত করে’; আজ তপস্যাই অগ্নিস্রোতঃ সৃজন করেছে আপনাকে ঘিরে’। রঞ্জন এখন ভোরে উঠে’ই মুখ-হাত ধুয়ে’ ভ্রমণে বাহির হয়; জ্যোৎস্না তার ছড়িটী আগিয়ে দেয় হাতে তুলে’, জুতো মুছিয়ে দেয় আঁচল দিয়ে’। গলার বোতাম যদি খোলা থাকে, সস্নেহে সে এঁটে’ দেয় করপল্লবের স্পর্শে। প্রতীক্ষার দৃষ্টি প্রতিদিনের আশা-ভঙ্গে পাথরের মত শক্ত হয়ে’ গেছে; ঔজ্জ্বল্যহীন, কিন্তু সেবায় তার ক্লান্তি নেই।

সকালের জলখাবার রন্ধন-শালা থেকে আর আসে না—বারান্দায় ষ্টোভ জ্বেলে’ সে নিজেই তৈরী করে। শ্বেতপাথরের রেকাবীতে থরে থরে কচুরী, নিমকী, সিঙ্গাড়া সাজিয়ে’ দেয়, চায়ের বাটি এগিয়ে’ ধরে, কত তৃপ্তি নিয়ে’ মুখের পানে চেয়ে’ থাকে সে—যদি রঞ্জন একবার বলে’ কোন একটা কথা—ভাল মন্দ যাই হোক; একটু সাড়া পেলেও, সুখের সমুদ্র বুকে উপ্‌ছে’ ওঠে। কিন্তু কি নিষ্ঠুর হয়েছে রঞ্জন, তার মুখে কথা নেই! যেন সে একটা যন্ত্র-বিশেষ; হাসে, খায়, চোখ মেলে’ চায়, কথা কয়; কিন্তু আসল মানুষটী যে ধরা দেয় না—এই অতৃপ্তির উত্তাপে, জ্যোৎস্নার বুক দিনের পর দিন ঝল্‌সে’ ওঠে। মরুভূমির বুকে স্নেহ, প্রীতি, ভালবাসার সকল ধারাই শুকিয়ে যায়। আজ সে কেবল সেবার অর্ঘ্য নিয়ে, বিষণ্ণ শুষ্ক মুখে দেবতার দুয়ারে দাঁড়িয়ে থাকে—যদি প্রসন্ন হাসির রেখা এই প্রস্তর-বিগ্রহের ঠোঁটে এক মুহূর্ত্তের জন্য ফুটে’ ওঠে, তবেই সে ধন্য হবে। এতই দীনতা আজ তার!

কিন্তু কি আশ্চর্য্য, বর্ষার আকাশ ঘনিয়ে’ এল খিড়কীর বাগানে, পিঁজরায় ময়ূর-ময়ূরীর নৃত্য সুরু হয়েছে—কেকা-রবের প্রতিধ্বনি শোনা যায়—মালতীর গন্ধ বাতাসে ভেসে’ আসে—দেবতার রুদ্ধ দুয়ারে দাঁড়িয়ে

পূজারিণীর প্রতীক্ষা, কিন্তু দেবতার করুণা নেমে' আসে না! এত সহজ যে ছিল, সে আজ এমন দুর্ল্লভ হয়ে' উ'ঠ্‌ল কেমন করে'? জ্যোৎস্না আড়ালে বসে' কাঁদে, নির্ব্বাক্ দেবতার সম্মুখে এসে' বন্দনা-গীত গায়—বুঝি কণ্ঠস্বর আর বেশীদিন শ্রবণ-গোচর হবে না, এমনই ক্ষীণ কণ্ঠ!

ব্রতচারিণীর ন্যায় জীবন, মূর্ত্তি নির্ব্বাক্-পাষাণময়ী। কিন্তু ইহা বেদনাহীনের মর্ম্মর-মূর্ত্তি নয়—বেদনা জমাট হয়ে' গিয়ে' সাড়া-শূন্য নিথর ব্যথারই আস্ত প্রস্তর-মূর্ত্তি। জ্যোৎস্না যেমন কাঁদে সকলের অলক্ষ্যে, হাসে লোক দেখিয়ে' মাধুরীহীন; তেমনই রঞ্জনও বোধ হয়, কেঁদে' আসে বাহিরে, ঘরে তার স্থির প্রশান্ত মূর্ত্তি। দু'জনে ঘনীভূত ব্যথায় এমনই কঠিন শক্ত হয়ে' উঠেছিল, যে কোনদিন অসতর্ক ঠোকা-ঠুকীতে দু'জনেই বুঝি গুঁড়া হয়ে' যাবে—দু'-জনের অন্তর্য্যামী এই আতঙ্কে সতর্কও ছিল।

কিন্তু এমন করে' বেশীদিন সংসার চলে না—জগৎ-সৃষ্টিও অচল হয়। হঠাৎ দুঃসংবাদ নিয়ে ভগ্নদূতের মত ছত্র সিং একখানা টেলিগ্রাম ঘরের মেঝেয় ফেলে' দিয়ে গেল। রঞ্জন তখন খেতে বসেছিল, আগেকার মতই জ্যোস্নাকে সম্মুখে রেখে'। জ্যোৎস্নার হাতে পাখা চল্'ছিল ধীরে-মন্থরে। কিন্তু সে বাতাস অন্তরের রসে সিক্ত নয়, স্নিগ্ধ নয়—এই দুটো যন্ত্র-পুত্তলিকার আচার-আচরণে বিধাতারও বুঝি দম বন্ধ হয়ে' যাচ্ছিল।

রঞ্জন ভারী গলায় ব'ল্‌ল, "দেখি টেলিগ্রামটা।"

"খাওয়া শেষ কর, তারপরে দেখো।"

"প্রত্যেক কথায় তোমার আপত্তি!"

ব্যথার ভারে অবসন্ন হয়ে' পড়ে জ্যোৎস্না। জ্যোৎস্নার হাত থেকে পাখাটা ঠক্ করে' পড়ে' গেল মেঝের উপর—তার হাতখানাও যেন বিশুষ্ক দারুমূর্ত্তি। টেলিগ্রামের খামখানা চিম্‌টী কেটে' তুলে' নিয়ে'

রঞ্জনের আড়ষ্ট বাম হাতের উপর সে ছুঁড়ে' ফেলে' দিল। ডাণ হাতে সে অন্নমুষ্টি তু'লছিল মুখে, বাঁ-হাতেই খাম ছিঁড়ে', চোখের সাম্‌নে লাল কাগজখানা তুলে' ধর্‌তেই হাতের ভাত পাতে ফেলে'ই সে উঠে' দাঁড়া'ল কস্ত্রের মত শক্ত হয়ে।

"কি হ'ল—কি খবর?"

উৎকণ্ঠিত জ্যোৎস্নার গায়ের উপর টেলিগ্রাম-খানা ছুঁড়ে' দিয়ে' রঞ্জন সক্‌ড়ি হাতেই সোফার উপর বসে' প'ড়ল।

জ্যোৎস্না দে'খল, স্পষ্ট স্পষ্ট হরফে লেখা আছে—"**Brother expired start immediately Tunu.**" স্তম্ভিত পাষাণ-মূর্ত্তি দু'জনেরই; এই দুঃসংবাদের আঘাতে মানুষের হিয়ায় যে করুণার প্রস্রবণ আছে, তা' মুক্ত দুয়ার খুলে' বেরিয়ে এল এক সঙ্গে। অদৃষ্টের নিষ্ঠুর পরিহাস!

দু'জনে আজ কত কথা—সারা অপরাহ্ন টুনুর ভায়ের স্ত্রী-পুত্র নিয়ে' কত আলোচনা! টুনুর ভবিষ্যৎ নিয়ে দু'জনেই ভেবে' সারা। সহানুভূতির তারে দু'জনের হৃদয়-যন্ত্র এক সঙ্গে সাড়া দিয়ে' ওঠে। অপরাহ্নে, জ্যোৎস্না সব গুছিয়ে' দিল পরিপাটী করে' পাটনা-যাত্রার উপযোগী দ্রব্য-সামগ্রী দিয়ে'; স্বামীর পাশে বসে' হাওড়া ষ্টেশন পর্য্যন্ত গিয়েই সে সান্ত্বনা পেল না, প্লাটফর্ম্মে গিয়ে বোম্বে মেলে রঞ্জনকে তুলে' দিয়ে এল—গাড়ী 'কুক্' দিতেই পায়ের ধূলো মাথায় নিয়ে', জ্যোৎস্না সজল-নয়নে ব'লল, "গিয়েই খবর দিও অবস্থার কথা।" রঞ্জনের হৃদয়ে আবর্জ্জনারাশী ধুয়ে-মুছে' গিয়েছিল; প্রেম-প্রফুল্ল দৃষ্টিতে সে জ্যোৎস্নার পানে চেয়ে' ব'লল, "গিয়েই ফি'রব—সাবধানে থেকো।"

এমন মধুর দৃষ্টি-বিনিময় অনেক দিন ধরে'ই উভয়ের মধ্যে বন্ধ ছিল। আজ দুঃসংবাদ বহন করে' প্রেমের দূতই কি হাজির হ'ল?

একদিন, দুইদিন, তিনদিন, উদ্বিগ্ন জীবন-যাপনের পর, রঞ্জনের তার এল জ্যোৎস্নার নামে। তারের মর্ম্ম—"টুনু নিরাশ্রয়, সর্ব্বনাশ তারই হয়েছে—তাকে সঙ্গে নিয়ে ফি'রছি।"

ধীরে ধীরে আকাশের বজ্র যেন নেমে' এল জ্যোৎস্নার মাথার উপর। ধীরে ধীরে স্তূপীকৃত ভস্ম বিদীর্ণ করে' বহ্নি-শিখা আবার দেখা দিল তার হৃদয়ে। ধীরে ধীরে তার স্নিগ্ধ চক্ষের দৃষ্টিতে ফুটে' উ'ঠ্‌ল প্রচণ্ড অগ্নিশিখা। সে যেন এখনই উন্মাদ হয়ে' যাবে। টুনু নিরাশ্রয়া, এখানে তার আশ্রয় কোথায়? কার কাছে সে আশ্রয় নেবে? টুনুর বিধবা ভ্রাতৃবধূ কার আশ্রয় নিল? টুনু আ'সবে এই বাড়ীতে, এই ঘরে, এই বিছানার একপ্রান্তে যদি সে এসে' বসে, বারণ ক'রবার উপায় নেই—সবচুড় টুনু, সর্ব্বত্র গমনে বাধাহীন তার স্বাধীন চরণ; বেড়া'বে তার স্বামীকে নিয়ে' গড়ের মাঠে, ছু'টবে সিনেমায়, হল-ঘরে অর্গ্যান বাজিয়ে গান গাইবে—তার স্বামীর মাথা কোলে নিয়ে' আবার সে সোহাগ ক'রবে তারই চক্ষের সম্মুখে! ইস্‌, ঘরে-দোরে আগুন ধরিয়ে' দেবে না জ্যোৎস্না? সে ছুটে' গেল তার মায়ের ঘরে। কাদুর সঙ্গে বকাবকি জুড়ে' দিয়েছেন তিনি—কথা আর বলা হ'ল না। ঘরের মেঝেয় বজ্রাহতের ন্যায় সে শুয়ে' পড়ে' কাৎরাতে লা'গল। কিন্তু অস্থির সে, এখুনি উত্তর দিতে হবে তারে, টুনুকে এখানে আনা হবে না; আবার মায়ের ঘরে গিয়ে সে দাঁড়া'ল থম্‌কে'।

"কি মা? ছুটে' এসেছিলে আর একবার না?"

জ্যোৎস্নার মনে হ'ল—মায়ের চরণের উপর আছাড় খেয়ে' সে চেঁচিয়ে বলে—ওগো, রক্ষা করো আজ এই দায় থেকে—টুনু, টুনু, টুনু—

কাল-সাপ সে, এত যে সর্ব্বনাশ যার নামে—সে সর্ব্বনাশী যদি এসে' হাজির হয়, ধূ-ধূ করে' জ্বলে' যাবে সব! কিন্তু মনের কথা মুখে সব সময়ে বলা যায় না।

ঠোঁটে ঠোঁট চেপে' জ্যোৎস্না ব'ল্‌ল, "সেই টুনু আস্‌ছে!"

"কে আস্‌ছে?"

"ওই ওঁর বন্ধু, তার বোন টুনু—"

"আহা, ছেলেবেলা থেকেই ভাই-বোনের আনাগোনা ছিল আমাদের বাড়ীতে; ভাই তো নয়, যেন কৃষ্ণ-ঠাকুরটী; বোনটীও তেমনি সুন্দরী, সুশীলা। আমি তাকে সুভদ্রা ব'লতাম। আহা, অদিনে রঞ্জন তাদের দে'খবে বৈ কি!"

ইহার উপর আর কথা চলে না। বিষণ্ণ-চিত্তে সে নিজের ঘরে এসে' খিল দিয়ে' অনেক চিন্তা ক'রল। টুনু এ বাড়ীতে প্রবেশ করার সঙ্গে সঙ্গেই সে নিশ্চয় গলায় দড়ি দিয়ে' ঝু'লবে। পাগলের মতই গালে মুখে চড়িয়ে', সে একান্ত অসহায়-ভাবে ফুঁপিয়ে' ফুঁপিয়ে' সারা দিন কেঁদে' কাটা'ল।

সন্ধ্যার আলো পথে পথে জ্বলে' উ'ঠ্‌ল। কাল সকালেই টুনুকে নিয়ে' স্বামী তার বাড়ী ঢু'কবে। কি ক'রবে সে—সারাদিনের উৎকণ্ঠায় অবসন্ন মন অনেকটা দোরস্ত হয়ে' উঠেছিল। রুক্ষতা, উত্তেজনা স্তিমিত হয়ে' পড়েছিল। রাত্রি যত গভীর হয়, অবসাদে সে ততই ম্রিয়মাণ হয়ে' পড়ে। রাত্রি-প্রভাতে জহ্লাদ যেন ফাঁসীর রজ্জু তার গলায় পরিয়ে' দেবে—এমনই অসহায় প্রতীক্ষায় মিনিটের পর মিনিট তার আর কাট্‌'ছিল না। দরজায় ঠুক্-ঠুক্ করে' আঘাতের শব্দ শোনা গেল।

গলা বাহির হয় না, তবুও দীন কণ্ঠে সে ব'লল, "কে?"

উত্তর এল, "আমি জ্যোৎস্না, আমি।"

দরজা খুলে' জ্যোৎস্না ব'লল, "তুমি!"

"হাঁ, আমি—আজ যদি অনুরোধ উপেক্ষা কর, দস্যু-বৃত্তি ক'রব।" এই বলে' সে ঘরের ভিতর ঢুকে' দরজা চেপে' দাঁড়াল। হাতে তার একখানা ছোরা ঝক্-ঝক্ করে' উ'ঠ্‌ল।

জ্যোৎস্না নির্ভয়েই ব'লল, "গলায় ছুরী দেবে, আঃ বাঁচি!"

এ আর কেহ নয়, নিধুবাবু। সে ব'লল, "পাগল হয়েছিস্, তোর গলায় ছুরী দোব—মায়ের পেটের বোন্ না তুই! বড় বিপদে না প'ড়লে আসি না—সে দিন তু'-শ টাকা দিলে, এ বিপদ্ আ'সত না। ওয়ারেণ্ট বেরিয়ে গেল, দেশ ছেড়ে' যাচ্ছি—কিছু টাকা দে।"

"কোথায় যাবে?"

"তার কি ঠিক আছে?"

"আমায় সঙ্গে নাও না—"

"ঠাট্টার সময় নয়। শেষ ট্রেণে চম্পট দোব—শীগ্‌গীর বা'র কর।"

"আমি সত্যি ব'লছি—আমি তোমার সঙ্গে যাব! একটা কথা বলি: ঘরে এসে' ঢুকেছ, লুট ক'রতে পার; কিন্তু শোন, এ সংসারের অকল্যাণ আমি বেঁচে' থাকতে ক'রতে পা'রবে না। আমার মায়ের দেওয়া বাজু, বালা, ঠাকুর-মার সীঁথী, কয়েকখানা গহনা আছে—আমায় যদি সঙ্গে নাও, এইগুলো তোমায় দিতে পারি।"

"নগদ টাকা কিছু নেই?"

"সত্যি ব'লতে, এক কড়ার অধিকারও আমার নেই; তবে কয় মাসের হাত খরচের টাকা বাঁচিয়ে শ'-দেড়েক টাকা হাতে আছে—কিন্তু আমায় সঙ্গে না নিলে এক পয়সাও পাবে না। তোমার ছোরা দেখে' আমি ভয় পাই নে, আমারও ড্যাগার আছে।"

এই বলে' ফস্ করে' সে বালিসের তলা থেকে চামড়ার খাপে মোড়া রূপার মত উজ্জ্বল একখানা ধারাল ছোরা মুঠা করে' দাঁড়াল।

নিধুবাবু অবাক্, ব'লল, "সত্যি ব'লছিস্—গহনাগুলোর দাম কত হ'বে?"

"পাঁচ-সাত শ' টাকা—"

"আচ্ছা আয়—কোথায় যাবি?"

"উপস্থিত আমায় বাড়ী-ছাড়া কর—পথে বেরিয়ে' সব কথা হ'বে।'

নিধুবাবুর কাণ্ড-জ্ঞান ছিল না—সে হাত বাড়িয়ে টাকা-গহনা চাইল। জ্যোৎস্না ব'লল, "এখন এসব আমার হাতেই থা'কবে, পথে বেরিয়ে তোমার হাতে দোব।"

"তাই ভাল। খিড়কীর দরজা খোলা আছে—ঐ দিক্‌টা নিরাপদ্।"

দু'জনে নিঃশব্দে বাড়ী ছেড়ে' বেরিয়ে গেল।

জ্যোৎস্না গ্রহচক্রে বিহ্বলা—আজও কেউ তাকে রক্ষা ক'রল না!

## — নয় —

বিপদ্ সব চেয়ে বড় হয়ে উ'ঠ্‌ল, হাওড়া ষ্টেশনে পৌছে। বাড়ী ছেড়ে' বাহির হওয়ার সময়ে খিড়কীর বাগানে অন্ধকার ঝোঁপের ভিতর থেকে একটা কাল-পেঁচা বিকট চীৎকার করে' উঠেছিল। আর বাড়ীর সব টিক্‌টিকিগুলো একত্র হয়ে বাড়ীর বাহিরে পা বাড়াতে মানা করেছিল সমস্বরে। ধরিত্রীও বাধা দিয়েছিল চরণে গুরুতর আঘাত দিয়ে; কিন্তু জ্যোৎস্নাকে কে যেন জোর করে' টেনে নিয়ে' গেল বাড়ীর বাহিরে। রাত্রি তখন বেশী নয়, তবুও কলিকাতার উত্তর অঞ্চলের লোক-বিরল পথ, নিঃশব্দে গ্যাস্‌পোষ্টগুলি আলোক বিতরণ কর'ছিল, একটা ঠিকা গাড়ীও সাম্‌নে জুটে' গেল—যেন বিধাতা সব জুটিয়ে' রেখেছিলেন থরে থরে জ্যোৎস্নাকে দুঃখ দিতে। ভাগ্যচক্র এমন করে'ই বুঝি ঘোরে!

নিধুবাবু গাড়ীতে চড়ে'ই বলে' উ'ঠ্‌ল, "গহনার বাক্সটা আমার হাতে দে, আর টাকা-গুলো এনেছিস্ ত?"

জ্যোৎস্নার সর্ব্বশরীর থর্‌-থর্‌ করে' কাঁপ্'ছিল। প্রতি নিঃশ্বাসে তার বুকের পাঁজরা-গুলো গুঁড়িয়ে' যাচ্ছিল নিদারুণ ব্যথায়, নিঃশ্বাস নেওয়ার চেয়ে হু-হু করে' বুকের শ্বাস ছুঁড়ে' বা'র করে' দিচ্ছিল সশব্দে। সর্ব্বশরীর অবশ, যন্ত্র-চালিতের ন্যায় গহনার বাক্স সে নিধুবাবুর হাতে তুলে' দিল।

"টাকা?"

জ্যোৎস্নার মুখে কথা নাই। চক্ষে অন্ধকার ঘনিয়ে' এসেছিল—চক্ষু নিমীলিত কি উন্মীলিত, সে বোধও তার ছিল না। কোথায়

চলেছে সে? একটু পরেই স্নেহময়ী শ্বশ্রূঠাকুরাণী তাকে যখন খুঁজে' পাবেন না—কি বজ্র তাঁর মাথায় ভেঙ্গে' প'ড়বে! ঘরের আলমারী, বিছানা, প্রত্যেক দ্রব্য-সামগ্রীটীর স্মৃতি রোরুদ্যমান হয়ে' তাকে যেন খিম্‌চি কা'টতে লা'গল—জ্বালায় তার সর্ব্বশরীর পুড়ে' যায়—কাণে মেঘমন্দ্রে বিকট আওয়াজ—"টাকা?"

গাড়ী ছুটে' চলেছে। কোচ-বক্সে বসে' গাড়োয়ান পা-দানীতে পা ঘ'ষছে। ঘোড়ার পিঠে চাবুকের শব্দ শোনা যাচ্ছে। পথের ধারে খিলির দোকানে গ্রামোফোন বা'জছে। বড় করুণ সুর! ভাষা বোঝা গেল না—গাড়ীর চাকার শব্দে একটা গোলযোগই কাণে যায়। জ্যোৎস্না রুদ্ধকণ্ঠে ব'লল, "ও বাক্সতেই সব আছে।"

"চাবী?"

"বাক্সয় লাগান আছে।"

নিধুবাবু হাঁফ ছেড়ে' বাঁ'চল। পথের আলোয় ছোট গহনার বাক্সের ডালা খুলে' সে দেখে' নিল—সব ঠিক-ঠিক আছে কি না। তারপর ব'লল, "কোথায় যাবি?"

আকাশ থেকে যেন জ্যোৎস্না ধড়াস্ করে' মাটির বুকে পড়ে' গেল। নিধুবাবুর কথা শুনে'ই তার মনে হ'ল, তবে সে সত্যই চলেছে—এটা স্বপ্ন নয়। স্বপ্ন যদি হ'ত, ঘুম ভেঙ্গে' ফিরে' পেত তার সবখানিকে, ফিরে' পেত মায়ের স্নেহ, দাস-দাসীদের সম্মান, আর ফিরে' পেত তার হারানিধিকে—বুক পেতে' নিতে পা'রত আপনাকে ধুয়ে মুছে' দেবতার বিগ্রহকে অতি যত্নে, পরম সমাদরে। ইচ্ছা হ'ল—ফিরে' যেতে। গহনা, টাকা সব যাক—তাকে ফিরিয়ে' দিয়ে' আসুক বড় সাধের সেই গৃহখানিতে। শূন্য গৃহ; কিন্তু দেওয়ালে দেওয়ালে আছে জুড়ে' বসে' তার সর্ব্বস্ব-ধন—রঞ্জন। কত ছবি—কত ভঙ্গীতে, জ্যোৎস্নাকে নিয়ে'

বসে' থাকা, দাঁড়িয়ে থাকা, কোলে মাথা দিয়ে' শুয়ে' থাকা—আসুক না টুনু, জ্যোৎস্নার নিজের ধনে কে তাকে বঞ্চনা কর্‌তে পারে? ফিরে'ই সে যাবে—এই দস্যু তস্করের সঙ্গে সর্ব্বহারা অবলা কোথায় যাবে? কিন্তু মুখ দিয়ে' কথা ফু'ট্‌ল না। বাঁ-দিকে কৃষ্ণদাস পালের প্রস্তর-মূর্ত্তি রেখে', হ্যারিসন্ রোড ধরে' গাড়ী ছুটে' চলেছে হাওড়া ষ্টেশনের দিকে। বড় বাজারের মোড়ে ভীড়ে আর গাড়ী চলে না; দরজার ফাঁকে মশালের মত বাতি জ্বেলে' কৃষ্ণবর্ণের পোযাক-পরিহিত, শ্মশ্রুগুম্ফে বদনমণ্ডল সমাচ্ছন্ন, এক বিকট মূর্ত্তি দাঁড়িয়ে' ব'লল—"মুস্কিল আসান!"

নিধুবাবু বিকট মুখ-ভঙ্গীতে কি ব'লতে যাচ্ছিল—শপাং করে' ঘোড়ার পিঠে চাবুক প'ড়তেই গাড়ী ছু'ট্‌ল সবেগে। 'মুস্কিল আসান' বিড়্-বিড়্ করে' গালি দিয়ে' গেল। জ্যোৎস্না শুকিয়ে কাঠ হয়ে গেছে

"কই ব'ল্‌লি না—কোথায় যাবি?"

"কোথায় যাব, যমের বাড়ী!"

"তামাসা নয়—চল্ তোকে 'বাণীবনে' রেখে' আসি।"

"না—বাণীবনে নয়; প্রথমেই সন্ধান পাবে। আমায় নিয়ে চল তোমার সঙ্গে।"

জ্যোৎস্না স্তম্ভিত হয়ে' চুপ ক'রল—কি ব'লতে যেন কি বলা হয়েছে! তাকে বাড়ী পৌছে দেওয়ার কথাটা যেন কে ব'লতে দিল না। গাড়ী এসে' পড়েছে হাওড়া-পুলের উপর।

"বাণী-বনে নয় তো কোন চুলোয় যাবি?"

"তোমার কোন চুলো নেই!"

"তা' আছে। কিন্তু তোকে সেখানে কেমন করে' নিয়ে' যাই! সে সব চোর ডাকাতের আড্ডা। আজ যে আমি ফেরার আসামী তোরই দায়ে, তা' জানিস্?"

জ্যোৎস্নার উদ্ধত প্রকৃতি ধমক দিয়ে উ'ঠ্‌ছিল। কিন্তু গর্ব্ব তার শেষ হয়ে' গেছে। এখুনি যদি তাকে গাড়ীতে বসিয়ে' রেখে', গহনার বাক্স নিয়ে' রাস্তায় লাফিয়ে' পড়ে' নিধুবাবু চম্পট দেন, তার অবস্থা যে কি হবে—ভেবে'ই বুক হু-হু করে' ওঠে—চোখে জল গড়িয়ে' পড়ে। গালে মুখে চড়িয়ে' তখনও মনে হ'ল, যেন সে চীৎকার করে' বলে, "আমায় ফিরিয়ে রেখে এস—বাড়ীতে।"

জ্যোৎস্নাকে চুপ করে' থা'কতে দেখে' নিধুবাবু ব্যস্ত হয়ে' ব'লল, "এখুনি যে টিকিট কি'নতে হবে! কোথায় যাবি, শীগ্‌গির বল্ না?"

"বেশ লোক তো তুমি? ভায়ের সঙ্গে বাড়ী ছেড়ে' বেরিয়েছি—তোমায় ছেড়ে' কোথায় যাব? বোনকে দু'টী ভাত দিতে পা'রবে না তুমি? চাল-চুলা না থাকে—কোন জায়গায় গিয়ে' একটা কুঁড়ে ঘরও তো বাঁধতে পার!"

নিধুবাবু দীর্ঘ-নিঃশ্বাস ফে'লল। ষ্টেশনের টাওয়ার-ক্লকে দশটা বেজে' পনর মিনিট্ হয়েছে।

"দশটা চব্বিশে গাড়ী, শেষ গাড়ী; চল্, এখন বর্দ্ধমানেই নিয়ে' যাই।"

"সেখানে তোমার কে আছে?"

নিধুবাবু অত্যন্ত বিষণ্ণ মনে, অত্যন্ত করুণস্বরে ব'ল্‌ল, "কে থা'কবে আমার, জ্যোৎস্না? চোর, ডাকাত, গাঁট-কাটা—আমার আর কে থা'কবে? বাড়ী যাবি? চল্, রেখে' আসি। টাকা আর এই গহনা—ঘরে বসে'ই এই সাহায্যটুকু যদি ক'রতিস্, তোকে ঘাড়ে নিয়ে ফ্যাঁসাদে প'ড়তে হ'ত না। কি বলিস্—বাড়ী ফি'রবি?"

"না।"

কার কণ্ঠস্বর!—জ্যোৎস্না নিজেই অবাক্ হয়ে' গেল।

গাড়ী তখন ষ্টেশনের ফটকে দাঁড়িয়ে' পড়েছে। কথা কওয়ার আর সময় নেই—ভাই বোনে গাড়ী ছেড়ে' নেমে' প'ড়ল।

"তবে বর্দ্ধমানেরই টিকিট কাটি! আমার এক বন্ধুর বাড়ী—এক সঙ্গে জেল খেটেছি। তার বউ-ছেলে আছে—দু'দিন সেখানেই থা'কবি; তারপর, কপালে যা' আছে!"

প্রকাণ্ড হল। আলোগুলো যেন কটমটিয়ে চেয়ে' আছে জ্যোৎস্নার পানে—সে হতভম্ব। টিকিট কিনে' তিন নম্বর প্ল্যাটফর্ম্মের গেটের অদূরে নিধুবাবু থমকে' দাঁড়া'ল। গলার আওয়াজ গলা ছেড়ে' বেরোয় না—ভয়ে ভয়ে সে ব'লল, "জ্যোৎস্না, মাটী করেছে! তুই এই টিকিটখানা নে—এগিয়ে গিয়ে ঐ যে তিন নম্বর প্ল্যাট-ফর্ম্মে প্রকাণ্ড একটা কেন্নাই-এর মত গাড়ীখানা দাঁড়িয়ে, মেয়েদের গাড়ীতে গিয়ে উঠে' পড়্। আমি ঐ পাশ দিয়ে' রেল ডিঙ্গিয়ে' তোকে ধরে' নোব।"

"সে কি গো? হঠাৎ এমন কথা?"

"আরে, সর্ব্বনাশ হবে এখুনি, যা' বলি শোন—ঐ গোয়েন্দা বেটা দাঁড়িয়ে একেবারে গেটের মুখে, চোখে প'ড়লেই ঘ্যাঁপ্ করে' ধরা আর সঙ্গে সঙ্গে চালান!"

থর্-থর্ করে' তার হাতটা কাঁপ্‌ছিল—টিকিটখানা জ্যোৎস্নার হাতে গুঁজে' দিয়ে সে সরে' প'ড়ল ভীড়ের মধ্যে।

পৃথিবী তখনও সরে' গেল না জ্যোৎস্নার পায়ের তলা থেকে। কে যেন তাকে ধাক্কা দিয়ে' দিয়ে' নিয়ে' গেল প্ল্যাট-ফর্ম্মের ভিতর। চক্ষের জল শুকিয়ে' গেছে। প্রস্তর-মূর্ত্তি জ্যোৎস্না ট'লতে ট'লতে এগিয়ে চ'লল। সাম্‌নে ছিল মেয়েদের গাড়ী, দরজা কে যেন খুলে'ই রেখেছিল তার জন্যে—সে উঠে' ব'সল বেঞ্চের উপর। ঢং-ঢং করে' ঘণ্টা

বা'জল—কর্কশ ঝিল বাঁশী ফুঁকে' দিল গার্ড-সাহেব সবুজ নিশান উড়িয়ে'। গাড়ী ছু'ট্‌ল—বিকট শব্দে রাজনগরী কলিকাতা ছেড়ে'। জ্যোৎস্না নিরাশ্রয়া, নিধুবাবু এসে' তার খবরও নিল না! বিশ্বের বুকে সে আজ একা। আজ আর কেহই নাই তার সঙ্গী।

অনেক ক্ষণ জ্যোৎস্না চুপ করে' বসে' রইল গাড়ীতে। মনে হ'ল, এই অবস্থায় মৃত্যু যদি আসে, সে হাসি-মুখেই তাকে বরণ করে' নেয়। চেতনা হারালেও নিশ্চিন্ত হয় খানিক ক্ষণের জন্য। নিদ্রাও তো আসে না চোখে! আচ্ছা, মানুষ যে পাগল হয়, তার তো আর কোন জ্ঞানই থাকে না। বিধাতা কি তার কপালে এই আশীর্ব্বাদের রেখাটীও টেনে' রাখেন নি?

লিলুয়া—

চম্‌কে' জ্যোৎস্না ফিরে' তাকায় প্ল্যাটফর্ম্মের দিকে। গাড়ী ছোটে, থমকে' দাঁড়ায়, আবার ছোটে; গাড়ীতে সে একা, জানালা গলে' লাফিয়ে' পড়ার মত তো ভরসা তার হয় না! এত দুঃখেও বেঁচে' থাকার মমতা কিসের জন্য? জীবনের সবখানি নিঙ্‌ড়ে' কে যেন উত্তর দেয়—কিন্তু আবার কে যেন সে উত্তরে জ্বলে' পুড়ে' ওঠে! অনির্দ্দিষ্ট কোথাও ছুটে' চলে' যেতেই স্পর্দ্ধা বাড়ে। যাকে ভুলে' যাওয়ার জন্য এত বিপদ্ ডেকে আনা, সর্ব্বনাশের পর সর্ব্বনাশকে বরণ করে' নেওয়া —তবুও তাকে ভোলে না যে মন, সে মনেরও কি মরণ নেই? গাড়ীতে একা বসে' বসে' চিন্তার জাল মাথার মধ্যে যেন মাকড়সা টেনে' যায়। সে অন্যমনস্ক হওয়ার জন্য গাড়ীর প্রত্যেক স্থানটী নিরীক্ষণ করে' দেখে—কাঠের ফাটলে ফাটলে ধূলি-কণাও আজ যেন দর্শনের সামগ্রী হয়ে উঠেছে।

গাড়ী দাঁড়া'ল—সঙ্গে সঙ্গে এক বর্ষীয়সী নারী পুঁটুলী কাঁকে প্রবেশ ক'রল তার কামরায়। স্থূল-কায়া, পরিধানে সাদা ধুতি। এক ব্যক্তি তাকে গাড়ীতে উঠিয়ে' পায়ের ধুলো নিয়ে বলে' গেল, "পৌঁছেই চিঠি দেবেন কিন্তু"; আর সেই অসভ্য লোকটা যত ক্ষণ গাড়ী দাঁড়িয়ে' রইল প্ল্যাটফর্ম্মে, জ্যোৎস্নার দিকে এমন ভঙ্গীতে চেয়ে' রইল, যে তার মনে হ'ল, নখে করে' তার চোখদুটো উপ্‌ড়ে দিলে তার প্রায়শ্চিত্ত হয়। সঙ্গে সঙ্গে অনির্দ্দিষ্ট ভবিষ্যতের অন্ধকার-মূর্ত্তি দেখে' তার সর্ব্বশরীর শিউরে' উঠল। গাড়ী ছা'ড়ল ঢিকুতে ঢিকুতে।

"ও মা, তুমিও যে একলা গো? তা' ভাল হ'ল, কত দূর যাবে বাছা, তুমি?"

কথা বলে'ই সে অবাক্ হয়ে চেয়ে' রইল জ্যোৎস্নার দিকে মুখ তুলে'। দৃষ্টি আর ফেরে না—এমনই রূপ!

জ্যোৎস্না ব'লল, "বর্দ্ধমান।"

"ভাগ্যবানের বোঝা ভগবানে বয়—ঐ যে তুলে' দিয়ে' গেল আমায় গাড়ীতে উনি আমার জামাই। হীরের টুকুরো—বলে, 'মা—এত রাত্রে একলা যাবে?' কিন্তু কি ক'রব, আজ বাদে কাল লক্ষ্মী-পূজা, ভিটে ছেড়ে' তো জামাইবাড়ী থা'কতে পারি না! কি বল, মা—"

"তা' বৈ কি!"

"বর্দ্ধমানে তো আমিও যাচ্ছি—কোন্ ঠিকানায় যাবে?"

জ্যোৎস্না নিরুত্তর রহিল। সে রমণী ভ্রূকুটী-কটাক্ষে অনেক ক্ষণ চেয়ে' রইল; তারপর নিজেই ব'লতে লা'গল, "ব'লতে ভরসা হচ্ছে না, বাপু—মাথায় তো সিঁদূর, অন্য গাড়ীতে সোয়ামী আছে বুঝি?"

"না।"

"বাপ্—"

"কেউ না।"

"ওমা, সে কি? বর্দ্ধমানে গাড়ী গিয়ে পৌঁছবে ভোর রাত্রে—একলা যাচ্ছ, ষ্টেশনে আপনার লোক কেউ আস্‌বে বুঝি!"

"তাও না—"

বিস্মিত হয়ে' সে ব্যক্তি আর কিছু ব'লতে ভরসা ক'রল না। গাড়ী তখন ব্যাণ্ডেল ষ্টেশন পার হয়ে এসেছে।

জ্যোৎস্না তার কাছে গিয়ে ব'লল, "ঠিক আমার মায়ের মতই তোমায় দে'খতে; আমি বড় বিপদে পড়েছি, মা, এ দায় থেকে আমায় উদ্ধার ক'রতে হবে। সোয়ামী আমার ভাল নয়—বড় জ্বালা দেয়, তাই ভায়ের সঙ্গে আস্‌ছিলুম পালিয়ে। কি জানি, ষ্টেশনে তাকে আর খুঁজে পেলুম না! কোথায় যাব মা, আমি?"

করুণ অনুনয় সে মানুষটীর অন্তরে করুণার সঞ্চার ক'রল। আশ্চর্য্য হ'য়েই সে ব'লল, "ভয় কি তোমার! বর্দ্ধমানে বাপের বাড়ী তো, যে ঠিকানায় ব'লবে—পৌঁছে দিয়ে আ'সব।"

"আমার আর কেউ নেই, মা। ভাই আমার কোথায় নিয়ে গে' তা' আমি জানি না। এখন তুমি যদি আশ্রয় দাও, তবেই রক্ষা পাই।"

সে লোকটীর চোখ উজ্জ্বল হয়ে' উ'ঠল। জ্যোৎস্নার দিকে অনেক ক্ষণ চেয়ে' থেকে ব'লল, "হুঁঃ, বুঝেছি। ঠিক লোকই ধরেছ তুমি যে পাখী খায় চিনি, চিনি যোগান তার চিন্তামণি। কোন ভয় নেই তোমার—বলি, কাজকর্ম্ম কিছু জান ত?"

"কি কাজ?"

"মুড়ি ভাজা, গরু বাছুরকে জাব্ দেওয়া। সংসারে থা'কতে গেলে যা' সব করতে হয়। বসে' বসে' কেউ তো ভাত দেবে না, মা—তাই জিজ্ঞাসা করে' নিচ্ছি।"

"ওসব পা'রব ; তবে বামুনের মেয়ে এঁটো বাসন-কোষণ মা'জতে পা'রব না, মা—"

"জল তু'লতে ? কাপড় কা'চতে ?"

"ছাড়া কাপড় কা'চতে পা'রব না।"

প্রথমে যে সম্ভ্রমের সহিত এই স্ত্রীলোকটী জ্যোৎস্নাকে দেখেছিল, তাকে নিরাশ্রয়া জেনে' এবং তারই সে আশ্রয়প্রার্থিনী বুঝে', তার গলার স্বরে তার পরিবর্ত্তে এইবার প্রভুত্বের আমেজ পাওয়া গেল। কিন্তু জ্যোৎস্নার দিকে সে যত বার চায়—তত বারই কি অপরূপ প্রভাবে তার মাথা ও মন যেন নত হয়ে পড়ে। শেষ পর্য্যন্ত এই কথাই ঠিক হ'ল—জ্যোৎস্নাকে সে নিজের ঘরেই রা'খবে। ঘরে এক বিধবা মেয়ে আছে ; আর এক মেয়ে সধবা—জামাই ঘরে থাকে। গরু, ছাগল খোঁয়াড়-ভরা—আপনার মত যদি গতর খাটায়, ভাতের অভাব হবে না। দুর্দ্দিনের এই উপায় ঈশ্বরের করুণা বলে'ই জ্যোৎস্না যেন বর্ত্তে' গেল ; কিন্তু যে ব্যথার শিহরণে তার বুক ভেঙ্গে' পড়'ছিল প্রতি মুহূর্ত্তে, দমকা নিঃশ্বাস নিয়েও হৃদয়ে সে সান্ত্বনা পেল না। সারা পথ সমস্ত অতীতটা যেন পূর্ব্ব জন্মের স্বপ্নের মতই তার মনে হ'তে লা'গল। কিন্তু সেটা স্বপ্ন তো নয়—বুক পুড়ে' ছাই হ'তে লা'গল।

গাড়ী এসে' দাঁড়া'ল বর্দ্ধমানের ষ্টেশনে। রাত্রি তখন দেড়টা। পথে জন-মানব নেই। এই মাত্র এক পশলা বৃষ্টি হয়ে' গেছে। জ্যোৎস্নালোকে দু'জনে পায়ে হেঁটে'ই গন্তব্য পথে চলেছে। জ্যোৎস্না স্তব্ধ বিমূঢ়; সঙ্গিনীর কত পরিচয় ! কথার স্রোতঃ আর বন্ধ হয় না। সব কথা তার কাণেও পৌঁছাচ্ছিল না।

সকালে উঠে'ই জ্যোৎস্নার দৃষ্টি প'ড়ল তার আশ্রয়দাত্রীর সংসারটীর উপর।

ষ্টেশন থেকে অনেক দূর, একটী ক্ষুদ্র আঁকা-বাঁকা নদীর উপর এই বাড়ীটী। বড় রাস্তা থেকে একটী ক্ষুদ্র পথে কিছু দূর গিয়েই দক্ষিণ দিকে দ্বিতল অট্টালিকা। প্রশস্ত প্রাঙ্গণ। মধ্যস্থলে পাকা ইঁদারা। উঠানের দক্ষিণ দিকে চালা-ঘরে সারি সারি কয়েকটী গাভী রোমন্থন কর্‌ছিল; আর তারই এক পাশে আগড় দেওয়া খোঁয়াড়ে কয়েকটা ছাগলের বিকট চীৎকার শুনা যাচ্ছিল।

গৃহকর্ত্রীর কন্যা দু'টীরও সাক্ষাৎকার পাওয়া গেল। তারা দু'জনেই প্রথমে অবাক্ হয়ে' তার মুখের দিকে চেয়েছিল। কিন্তু তাদের মা আড়ালে ডেকে' নিয়ে' গিয়ে' মেয়েদের সব কথা বোধ হয় বুঝিয়ে' দিল, তখন থেকেই তারা বেশ সহজ-ভাবেই জ্যোৎস্নার সঙ্গে কথা কইতে সুরু ক'রল।

সধবা মেয়েটী গৃহিণীর মেজ-মেয়ে। নাম চটকবালা। বড় বোন তাকে 'চুটকী' 'চুটকী' করে' ডাকে। প্রত্যুত্তরে বোনেরও নামের সঙ্গে দিদি-শব্দ যোগ দিয়ে' সে জ্যেষ্ঠত্বের সম্মান রক্ষা করে। বড় মেয়ে বিধবা, নাম ফটিকবালা। গিন্নী দুই মেয়ের পরিচয় দিয়ে' জ্যোৎস্নাকে ব'লল, "আমার ছোট মেয়ে থাকে শ্রীরামপুরে, তার নাম মটুকমালা। এই তিন মেয়ে নিয়ে' কপাল গেল পুড়ে'—কি করি, গতরের চেয়ে বন্ধু নেই। গরু-ছাগল, ধানভানা, মুড়িভাজা—মেয়েদের সাহায্যে পেটের সংস্থান হ'ল। বড় মেয়ের বিয়েও দিলুম ধুম করে', পাঁচ-শ' টাকা খরচ করে'। কপাল যায় সঙ্গে, ওরও বরাৎ পু'ড়ল বছর না ঘু'রতে। তারপর, একজন পুরুষ-মানুষ না হ'লে তো চলে না, মা—মেজ মেয়ের বিয়ে দিলুম, ঘর-জামাই দেখে'। আর ছোট'র বিয়ে হয়েছে শ্রীরামপুরে, সে কথা তুমি আগেই শুনেছ।"

জ্যোৎস্না সায় দিয়ে' গেল গিন্নীর কথায়। তারপর ব'লল, এই

কুড়িয়ে পাওয়া মেয়েটীকে নিয়ে' আজ তোমার কন্যার সংখ্যা হ'ল চারটী, কেমন মা ?”

চটকবালা ও ফটিকবালা দাঁত খিঁচিয়ে' কেমন এক প্রকার মুখ-ভঙ্গী ক'রল। হাওয়া ভাল বলে' মনে হ'ল না।

ফটিকবালা বলে'ই ফে'লল স্পষ্ট করে', ঠিক যেন ভাঙ্গা কাঁসরের বাদ্য—“আভাগ্যির দশা, উড়ে' এসে' জুড়ে' বসে ! এ বাজারে ভাত ছড়া'লে কাকের অভাব হয় না—মেয়ে বলে' অঙ্গ দোলাবে, না, তা' হবে না কিন্তু বলে' দিচ্ছি। গতর পিষে' তবে ভাত !”

গৃহিণী বড় মেয়ের দিকে ভ্রূকুটী-শাসনে বুঝিয়ে' দিতে চেষ্টা ক'রল—কথাটা রূঢ় বলা হয়েছে। কিন্তু চটকবালার মুখ চাপা দেওয়া গেল না। সে বলে' ফে'লল, “বামনের মেয়ে হেঁসেলের দায় তোমার ঘাড়েই প'ড়ল, কি বল ফটিক-দি ?”

দুই বোনে হি-হি করে' হেসে' উ'ঠল। মা মেয়েদের কথা শুনে' খুব যে অপ্রস্তুত হ'ল তা' নয় ; বরং নিজেই ব'লল, “তা' তোমায় আগেই বলে' এনেছি, গতর চাই। আমরা তিন মা-মেয়েতে সংসার চালাই—আপনার মত করে' নিলে কোন ভাবনাই নেই তোমার।”

জ্যোৎস্নার মনে প'ড়ল—শ্বেত-প্রস্তর-মণ্ডিত তার সুরম্য কক্ষ ; মনে প'ড়ল—কানু, সুশীলা প্রভৃতি দাসীগণের সেবা-সম্মান। মনে হ'ল—রাজরাণী, পরাশ্রয়ে প্রতিদিন ভিখারিণীর ন্যায় অবজ্ঞা মাথায় নিয়ে' এই আশ্রয়ে দিন গুণে' যেতে হবে। চোখে তার জল এল ; কিন্তু চক্ষের জল চক্ষে মেরে' নিয়ে'ই, সে হেসে' ব'লল, “গতর খাটাতে হবে বৈ কি, মা ! বসে' বসে' ভাত খাব কোন মুখে ? কিন্তু কাজ-গুলো আমায় জানিয়ে দিও।”

কথা এত মিষ্ট, মুখে এমন অপূর্ব্ব লাবণ্য, তার অঙ্গ-প্রত্যঙ্গ নবনীতের ন্যায় এমন কমনীয়—মা ও মেয়ে কারও ভরসা হ'ল না, তাকে কোন কাজের কথা ব'লতে।

গৃহিণী কেবল এইমাত্র বল'ল, "এখনই কাজ ক'রতে ব'লছি না। দু'-দশ দিন থাক, ধাং বোঝ—কাজ কি আর ব'লতে হবে তোমায়? নিজেই টেনে' নিয়ে' ক'রবে।"

কিন্তু ফটিকবালা—হঠাৎ জ্যোৎস্নার হাতখানা ধরে' হিঁচড়ে' টেনে নিয়ে' গেল গোয়ালের দিকে। তাড়াতাড়ি সে গোঁজ থেকে দড়ি খুলে', উঠানে বার করে' দিল গরুগুলোকে; আগড় সরিয়ে' নিতেই ব্যা-ব্যা ক'রতে ক'রতে এক পাল ছাগল বেরিয়ে' প'ড়ল উঠানে।

ফটিকবালার মাথায় গোঁজ-খোঁপা। রাত্রে দোক্তা দিয়ে পান খেয়েছে, দু'কষ বেয়ে' দু'দিকে ইঞ্চিখানিক তার ছোপ্। রক্ত-মুখী রাক্ষসীর মতই কর্কশ কণ্ঠে সে বলে' উ'ঠল, "আজ আমার মুড়ি-ভাজার পালা, তাড়াতাড়ি গোয়ালটাকে পরিষ্কার করে' ফেল। গোবর, ছাগল-নাদি সব, ঝাঁটিয়ে' পরিষ্কার ক'রবে—নোঙরা রেখো না কোথাও একবিন্দু, বুঝেছ?"

দুর্গন্ধে জ্যোৎস্নার মাথা ঘুরে' গেল; সে বসে' প'ড়ল গোয়াল-ঘরে। ব্যথার সাথী চক্ষের জল—এত সান্ত্বনা বুঝি আর কেউ দেয় না! কত ক্ষণ সে চুপ করে' বসে' ছিল, কে জানে—চটকবালার গলা শোনা গেল; সে গোয়াল-ঘরে উঁকি মেরে' চেঁচিয়ে' বলে' উ'ঠল, "ও ফটিক-দিদি, যা' ভেবেছি তাই—আতসী ফুল, উনি আবার গতর খাটিয়ে' খাবেন! যেমন এসেছে—ঠায় বসে' আছে—কুটো ভেঙ্গে' দু'খানা করে নি—মা-গো মা, খুব কুঁড়ে' তো তুমি!"

দুঃখের হয়তো সীমা থা'কত না। চটকের মা এসে' ব'লল,

"লোকটাকে একটু থিতুতে দে। তোরা যে ঘোড়া দে'খলে খোঁড়া হ'স! যা, জামাই উঠেছে, চা করে' দে-গে।"

"ইস্, মায়ের চেয়ে মাসীর দরদ যে বেশী দে'খছি গো! বলে—'মা না বিইয়ে' বেয়াল মাসী, ঝাল খেয়ে ম'ল পাড়া-প্রতিবাসী'। দে'খব গো দে'খব, সোহাগ কত দিন থাকে!"

অতি কষ্টে জ্যোৎস্না ফটিকের মায়ের গোয়াল-পরিষ্করণ কার্য্যে কিছু কিছু সাহায্য ক'রল। একটা মুড়ো খেঙরা জ্যোৎস্নার হাতে তুলে' দিয়ে', গৃহকর্ত্রী ব'লল, "ছাগলের খোঁয়াড়টা ঝাঁট দিয়ে ফেল—নাদি-গুলো ঐ মালসাটায় তুলে' নিয়ে' পথের ধারে ওঁচ্‌লার গাদায় ফেলে' দিয়ে' এস।"

ফটিক ও চটক তাড়না করে' যে কাজ না আদায় করে, এই মা-টী মিষ্ট কথায় জ্যোৎস্নাকে দিয়ে তার চেয়ে অনেক বেশী কাজই করিয়ে নেয়। দশ দিন যেতে না যেতে, জ্যোৎস্নার ঘাড়ে হেঁসেলেরই ভার প'ড়ল। শুধু রন্ধন নয়—গঞ্জনা খেতে খেতে তার প্রাণান্ত হওয়ার উপক্রম হ'স।

জ্যোৎস্নার চন্দ্রমণী লাবণ্যচ্ছটা কালিমায় ঢেকে' গেল ; এক মাসেই কণ্ঠাস্থি আধ হাত উঁচু হয়ে' উ'ঠল। গ্রীবাদেশ ভেঙ্গে' ভারে ; শীর্ণ কলেবর উদয়াস্ত পরিশ্রমে কোন দিন ভেঙ্গে' পড়ে ঠিক নেই। অশোক-কাননে সীতাকে রাবণের চেড়ীরাও এত নির্য্যাতন করে নি—চটক ও ফটিকের তাড়নায় সে অতিষ্ঠ হয়ে' উ'ঠল। কোনদিন ভাত ধরে' গেছে, ডালে নুন দেওয়া হয় নি—মাছে আঁশ যেমন তেমনই আছে, মাছ-বাছা ভাল হয় নি—এমন কত অভিযোগ! দুই মেয়ের অত্যাচারে একান্ত অসহায়ার মত, জ্যোৎস্নার চক্ষে যখন অশ্রুসাগর উথলে' উঠে, তখন গৃহিণী এসে' সান্ত্বনা দেয় ; কিন্তু সে আরও

পীড়াদায়ক—মিছরীর ছুরীর মত হৃদয়কেই খণ্ড খণ্ড করে। সে সান্ত্বনা কার্য্যতঃ জ্যোৎস্নার দুঃখ-লাঘব করে না; বরং মেয়েদের পীড়নকেই সমর্থন করে।

এক জন কিন্তু জ্যোৎস্নার প্রতি দরদ দেখায়; আর উহা শাণিত অস্ত্রের ন্যায় জ্যোৎস্নাকে আরও অধিকতর পীড়াই দেয়—কাটা ঘায়ে নুন ছড়িয়ে' দিলেও এত যন্ত্রণা হয় না, এমনই দুঃসহ ক্লেশে সে অভিভূত হয়। এই দরদী মানুষটী আর কেহ নয়, বাড়ীর জামাইবাবু—নাম রাধানাথ। আদরের তার সীমা নাই—কাজের মধ্যে স্ত্রী ও শালীর সঙ্গে ফুক্কুরী করা। জ্যোৎস্নাকে দেখে' তার কৌতুক-ক্রীড়া উপছে' এই নবাগতাকেও স্পর্শ ক'রতে চায়—সে অতি সতর্ক হয়ে আত্মরক্ষা করে।

সেদিন মধ্যাহ্নে প্রকাণ্ড হৈ-চৈ জুড়ে' দিল চটকবালা। ফটিকবালাও তাকে সমর্থন করে' বলে' উ'ঠল, "চাই না ও-ছুঁড়ীকে আর এ বাড়ীতে একদণ্ড। কুলো বাজিয়ে' বিদেয় করে' দেওয়া হোক এখুনি।"

গৃহিণী উঠানে বসে' জ্যোৎস্নাকে দিয়ে' চুল কুলিয়ে' নিচ্ছিল। জ্যোৎস্না এই বর্ষীয়সী নারীর দুর্গন্ধ কেশপাশ কুলিয়ে' কুলিয়ে' প্রতি নিঃশ্বাসে পূর্ব্বস্মৃতির দহনে তিলে-তিলে পুড়ে' মর্‌ছিল। ঘরের মধ্যে দুই মেয়ের গলা শুনে' মা চেঁচিয়ে' ব'লল, "কি হ'ল তোদের? অত বাড় ভাল নয় তা' বলে' দিচ্ছি।"

চটক ডালের বাটি হাতে ক'রে, ঘর ছেড়ে' বেরিয়ে' মায়ের দিকে কটমটিয়ে' চেয়ে' চীৎকার করে' ব'লল, "সখের চাকরাণী তুমি নিয়ে থাক—আমরা দুই বোনে এখুনি বাড়ী থেকে বেরিয়ে যাব। বলি—এত টান কিসের! ও মা, সহরের মেয়ে, আমরা চলি যদি ডালে, উনি চলেছেন পাতার শিরে শিরে!"

"চুপ কর্—গলা ফেঁড়ে' চেঁচাতে হবে না। কি হয়েছে শুনি!"

"তুমি একটু মুখে দিয়ে' দেখ, মা—যদি এক ফোঁটা নুন দিয়েছে এতে!"

"তাই ভাল—এর জন্যে ডাকাত-পড়া-পড়ি কেন? কাজে কর্ম্মে অমন ভুল-চুক তোদেরও হয়।"

ফটিকবালা তর্জ্জন করে' উ'ঠল, "ভুল-চুক হবে না কেন? কিন্তু—'

"কিন্তু আবার কি?"

"জামাইবাবু যে হাপুস্-হুফুস্ খেয়ে' উঠে' গেল, তার মানে কি?"

"তার আবার মানে কি থা'কবে? তোদের মত কুঁদুলে নয়।"

"হ্যাঁ, কুঁদুলে নয়? বুড়ো হয়েছ, কিছু বোঝ না!"

"এতে আর কি বোঝাবুঝি আছে বল্?"

"চোখের মাথা খেয়েছ, দে'খতে পাও না"—ফটিকবালা উপরের দিকে দৃষ্টি ফেরা'তেই সকলের দৃষ্টি দ্বিতলের বারান্দার উপরে গিয়ে প'ড়ল—রাধানাথ মুচকে' হাস'ছে, পিট্-পিট্ করে' চেয়ে আছে নির্লজ্জের ন্যায় জ্যোৎস্নার দিকে, মুখে একমুখ সিগারেটের ধোঁওয়া ছাড়্ছে ধীরে ধীরে।

চটকবালা বুকে দু'-ঘা চাপড় মেরে' বলে' উ'ঠল, "ফটিকদিদি মিথ্যা বলে নি—দুধ দিয়ে কাল-সাপ পুষেছ, মা—তোমার জামাইকেও ও-মাগী গিলে' খেয়েছে!"

কি সর্ব্বনাশ! পেছনে গোঁ-গোঁ শব্দ শুনে' চটকের মা ফিরে' চাইতেই দে'খল—জ্যোৎস্না অজ্ঞান হয়ে' পড়ে' গেছে।

মুখে-মুখে অনেক কথাই পাড়ায় ছড়িয়ে' প'ড়ল। নারুর মা, বামুন-পিসী নবী-ঠাকুরঝি, নূতন গিন্নী চটক ফটিকের বাড়ী

আনা-গোনা জুড়ে' দিল। দুই বোনের সঙ্গে ইশারায় ইঙ্গিতে কত কথা—"মাগীকে নিশ্চয়ই বশ করেছে। জামাই-এর দোষ কি—জোয়ান ছেলে, এখন কত পিপাসা! সোণার ঘটী করে' সামনে জল রেখে' দিলে—ওর আর দোষ কি মা!" ইত্যাদি

বড় বোন কাঁদ্‌তে কাঁদ্‌তে বামন-পিসীর পায়ে ধরে' বলে, "দোহাই পিসি, চুটকীকে একটা মাদুলী-টাদুলী দাও, জামাইবাবু না পর হয়। মা আর আমাদের কথা শোনে না।"

অহল্যা পাষাণ মূর্ত্তি ধরেছিল পুরাণে আছে—জ্যোৎস্নার শরীরে আজ আর রক্ত-মাংসের সাড়া পাওয়া যায় না। সে যেন কি হয়ে' গেছে! কত কাঁদবে—এই ক্ষুদ্র চোখ দুটোয় কত অশ্রু থা'কতে পারে? এই রক্ত-মাংসের বুকে কত যাতনা সয়? সে আর ভা'বতে পারে না! কাঁদারও শক্তি গেছে। এক মুঠা ভাতও পেটে যায় না—তবুও বেঁচে' থাকে কেমন করে', কে জানে? কোথায় গেল তার মুখের ভাষা, কোথায় গেল সে অভিমানের গর্ব্বোন্নত গ্রীবা-ভঙ্গী—দম্ভ, মান, অহঙ্কার, কার আশ্রয়ে এমন করে' উন্নত শির তুলে' উ'ঠত, আজ ফণা তুলে' ধরার শক্তিও কেড়ে' নিল কে? মরণ শ্রেয়ঃ। পাপ কে করেছে, তার স্বামী রঞ্জন? না—না—এমন সর্পের দংশন, দুঃসহ বিষের জ্বালা—সে কেন সইবে, সে যে স্বর্গের দেবতা! সংশয়ের ক্রিমি সর্ব্বাঙ্গে জড়িয়ে' ধরে' তাকে নরকে টেনে' নিয়ে এসেছে—প্রায়শ্চিত্তের শেষ একদিন হবেই। কিন্তু সে দিন—না! সে সৌভাগ্য এ-জীবনে আর আ'সবে না। অহল্যার পাষাণ প্রাণেও জীবনের মন্দাকিনী-ধারা নেমে' এসেছিল—এই মরু-প্রাণ জ্বলে' জ্বলে'ই শেষ হবে। দেবতার দেখা আর পাওয়া যাবে না।

ভোরে আর কেউ উ'ঠে না—জ্যোৎস্নার প্রেতমূর্ত্তি ঘুরে' বেড়ায়

উঠান ঝাঁট দিয়ে'—গোয়ালের গোবর কুড়িয়ে', ছাগল-নাদি ঝাঁটিয়ে', চটক-দিদির ছাড়া কাপড় পরে' তাকে বাসনও মা'জতে হয়, ঘর-দুয়ার ধু'তে হয়। সংসারের ছেঁড়া-ফোঁড়া কাপড় গুছিয়ে' লজ্জা নিবারণ ক'রতে হয়। ভাত বেড়ে' ডাকাডাকি ক'রতে হয়—সবাইকেই নত মুখে দীন-কণ্ঠে। কেন? জ্যোৎস্না নিজেই উত্তর দেয়, স্বামীকে সংশয় করেছি—তার প্রায়শ্চিত্ত!

কুয়াশায় ভরে' গেছে উঠান—দৃষ্টি চলে না। গোয়ালঘরের সাম্‌নেই পুরুষ-মূর্ত্তি—জামাই রাধানাথ।

জ্যোৎস্না হেসে'ই ব'লল, "জামাইবাবু, কি আছে আমার! এই শুক্‌নো হাড়-মাংসের লোভ, শকুনীও করে না—আপনি পুরুষ, দুঃখের মাত্রা আর বাড়া'বেন না।"

দুয়ারে শব্দ শোনা গেল। রাধানাথের মুখে উত্তর নেই—সে ঊর্দ্ধশ্বাসে ছুটে' পালা'ল।

জ্যোৎস্নার আর লজ্জা নেই! এমন কত দিন রাধানাথ তার সম্মুখে প'ড়েছে! আড়াল পেলেই সে এসে' হাজির হয়; কিন্তু এ-কথা বলার উপায় নেই—দোষের মাত্রা-বৃদ্ধি হবে তার নিজেরই। কাকুতি-মিনতি ছাড়া আত্মরক্ষার আর দ্বিতীয় উপায় ছিল না তার। বাড়ীতে এমন আশ্রয় কিছু নেই যে সে সান্ত্বনা পায়, ভবিষ্যতের আলো নিরীক্ষণ করে। বন্দিনীর চেয়েও তার অবস্থা অধিক শোচনীয়!

এসে' পর্য্যন্ত সে বাড়ীর বাহির হয় নি—পথে বেরিয়ে' আরও কি বিপদ্ বা'ড়বে, কে জানে! কিন্তু সব চেয়ে নিরাপদ্ মরণ—সে আহ্বান দিন রাত আসে, সে কাণ দেয় না। দুই দিন, তিন দিন উপবাসের পর প্রাণ যখন হাঁপিয়ে' উঠে' বাহির হ'বার উপক্রম হয়, সে নিজেই অনশন-ভঙ্গ করে। শত সাধ্য-সাধনায় দুই তিন দিন সে অন্নজল গ্রহণ করে না।

কিন্তু শেষে প্রাণের তাগিদ যখন বড় হয়ে ওঠে, এক কথায় এক ঘটী জল গলায় ঢেলে' দেয়। আঃ, তবু আশা—পরজন্ম আছে কিনা, জানে না, এই চক্ষু দু'টী দিয়ে যে রূপ এঁকে' উঠেছে বুকে, নয়ন-পল্লব মুদিত হওয়ার আগে আর একবার সে রূপের সাক্ষাৎ পাবে না কি? এই আশা—এই আশায় বেঁচে' থাকা!

ভাগ্য-দেবতার লীলা অচিন্ত্যনীয়। এক রাত্রের দুর্ঘটনায় জ্যোৎস্নার জীবন-চক্র ঘুরে' গেল এক নিমিষে। আগে তাকে শুতে দেওয়া হয়েছিল সিঁড়ির পাশে একটী ছোট ঘরে। রাধানাথবাবুর অনুগ্রহদৃষ্টি প্রকাশ হওয়া মাত্র, শয়নের পর দুই বোনে শিকল তুলে' দিয়ে' চাবী দিয়ে' যাবার ব্যবস্থা হ'ল। অদৃষ্টের পরিহাস, জ্যোৎস্নার কপালে এত দুঃখও ছিল! সমুদ্রে যে শয়ন করে, শিশিরের ভয় তাকে ছা'ড়তেই হয়—জ্যোৎস্নার অবস্থা ক্রমে এমনি নির্ব্বিকার হয়ে' উঠেছিল। কিন্তু এ ব্যবস্থা চলার পথে সংসারেরই ক্ষতি দেখা গেল। ঘোড়া দে'খলে খোঁড়া হওয়ার মত মা এই দাসীটীকে বিনা-মূল্যে খরিদ করে' আনার পর থেকেই গৃহবাসীদের শয্যাত্যাগে প্রতিদিনই বিলম্ব হওয়ায়, জোৎস্নারও শুয়ে থাকার মাত্রাটা বেড়ে' উঠেছিল। এ তাদের সহ্য হ'ল না—শেষে স্থির হ'ল, জ্যোৎস্না মায়ের কাছেই শোবে।

অগ্রহায়ণ মাসের ঠাণ্ডা রাত। জ্যোৎস্না একখানা ছেঁড়া কম্বল মুড়ি দিয়ে শুয়ে' আছে—চট্ পেতে' মেঝের উপর। চটকের মা নাক ডাকিয়ে' ঘুমোচ্ছে তক্তপোষে নিশ্চিন্তে। গভীর রাত্রিতে যেন মনে হ'ল, ঘরের খিল কে খুল্ছে; তারপর ধীরে ধীরে দরজা ফাঁক হ'তেই এক ঝলক হিম ঘরে ঢুকে' প'ড়ল—সঙ্গে সঙ্গে এক পুরুষ-মূর্ত্তি!

জ্যোৎস্নার পায়ের তলা থেকে মাথার কেশাগ্রভাগ পর্য্যন্ত ভয়ে শিউরে' উ'ঠল। সঙ্গে সঙ্গে দরজা বন্ধ হ'ল বটে; কিন্তু বাহির থেকেও

চটক ও ফটিকের গলা শোনা গেল—তারা দুয়ারে ধাক্কা দেওয়ার সঙ্গে সঙ্গে হৈ-চৈ জুড়ে' দিয়েছে। চোর ডাকাত পড়ার চেয়েও গোল-যোগ! লোকটা এক মুহূর্ত্তে দরজা খুলে', দুই বোনকে ধাক্কা দিয়ে' ঘর থেকে বেরিয়ে' গেল।

গোল-মালে গৃহিণীর নিদ্রাভঙ্গ হ'ল। রাক্ষসীর মত মেয়ে দুটো ঘরে ঢুকে', একজন ধ'রল জ্যোৎস্নার চুলের মুঠি, আর একজন লাথী মা'রতে মা'রতে তাকে নিয়ে' এল ঘরের বাইরে। তাড়াতাড়ি মা বারান্দায় এসে' সত্রাসে ব'লল, "ছেড়ে' দে, ছেড়ে' দে; একটা খুন হবে যে রে, কি কাণ্ড তোদের!"

চটকবালা গলা ফেঁড়ে' চেঁচিয়ে' উ'ঠল, "খুনই তো ক'রব, ওর রক্তে আল্‌তা প'রব, তবে আমার নাম চটকবালা। মাগী নাক ডাকিয়ে' ঘুমোচ্ছে—কি কাণ্ড! হুঁস্‌ আছে তোমার?"

চটাপট্‌ চটির শব্দ ক'রতে ক'রতে জামাইবাবু এসে' হাজির। এতদিন কোন আস্ফালন তার মুখে শোনা যায় নি—পৌরুষের কোন নিদর্শনই কারও চক্ষে পড়ে নি। আজ প্রচণ্ড-মূর্ত্তি ধরে' হাঁকুনি দিয়ে সে বলে' উ'ঠল, "হারামজাদি, মেরে পস্তা উড়িয়ে দোব—ছেড়ে' দে বল্‌ছি ওকে—কিছু বলি না বলে' না—"

মেষপালের মধ্যে হঠাৎ ব্যাঘ্র লম্ফ দিয়ে প'ড়লে, যেমন তারা ছত্র-ভঙ্গ হয়, দুই বোনে জ্যোৎস্নাকে ছেড়ে' দিয়ে তেমনি সরে' দাঁড়া'ল। তারা নিজেদের সাম্‌লে নিতে না নিতেই রাধানাথ বাবু সদম্ভে বলে' উ'ঠল, "তোরা সাপের পাঁচ পা দেখেছিস্‌ না! কালই ওকে নিয়ে আমি কলকাতায় যাচ্ছি—দেখি, কার বাবা আমায় ঠেকাতে পারে?"

ফটিকবালা রণে ভঙ্গ দেওয়ার উপক্রম ক'রল। জামাই বাবুর এমন

রুদ্র-মূর্ত্তি সে কোনদিন দেখে নি। কিন্তু চটকবালা ছা'ড়বার পাত্রী নয়; সে ব'লল, "দেখ, পথে হেগে' চোখ রাঙ্গালে চ'লবে না। তুমি ঘরে ঢোক নি?"

"ঢুকেছি—তোর বাবার কি?"

"ও তোমায় খিল খুলে' দেয় নি? যার শিল তার নোড়া—বসে' বসে' ভাঙ্গ্‌বেন আমারই দাঁতের গোড়া—বড় মজা নয়!"

"চোপ্‌রাও শূয়ার! মিথ্যা কথা বলিস্ নে বল্‌ছি, চুট্‌কি—খিল আমি নিজেই খুলেছি।"

"মিথ্যে কথা আমি ব'লছি! চোর মিথ্যবাদী কোথাকার! তুমি খিল খু'ললে, আস্‌মান থেকে নয়?"

"হ্যাঁ। দেখাচ্ছি—আমি ব'লছি, দোষ যদি কিছু হয়ে থাকে সে, আমার—ওর নয়।"

এই বলে' রাধানাথ শ্বাশুড়ীকে ঠেলে' ঘরে ঢুকিয়ে' দিয়ে' ব'লল, "দাও ত মা খিল তুমি!"

সে রমণী হতভম্ব হয়ে' ঘরে ঢুকে' খিল তুলে' দিল। সকলে বিস্ময়-বিস্ফারিত-নেত্রে হ্যারিকেনের আলোয় দে'খল—দুয়ারের সরু গর্ত্ত গলিয়ে' একটা কালো তাসার স্যুতো ঝুল্‌ছে; সেটা খিলের সঙ্গে এমন করে' উপরের গর্ত্ত দিয়ে বাহিরে ঝুলিয়ে রাখা হয়েছে যে, রাধানাথ সেটা ধরে' ধীরে ধীরে টান দিতেই খিল্‌টা খুলে' গেল ঝনাৎ করে'। দুর্দ্দশার সীমা-প্রান্তে দাঁড়িয়েও জ্যোৎস্না হেসে' ফে'লল—ফিক্ করে'। ফটিকবালা অবাক্ হয়ে, তাড়কা-রাক্ষুসীর মত চেয়ে' রইল জামাইবাবুর দিকে। চটকবালা কিন্তু জবাব দিতে ছা'ড়ল না, "এমন চুরি করে' ঘরে ঢুকেছিলে—কি মতলবে শুনি?"

"কিন্তু এ-কথা ঘরে গিয়ে ব'লব, শুন্‌বি আয়। এই কথাটা জেনে

রাখ্‌—ও-মানুষটীর কোন অপরাধ নেই। তোদের চেয়ে হাজার গুণ ওর রূপ আছে, গুণেরও সীমা নেই—শাপ-ভ্রষ্টা দেবী!"

এক ঘণ্টা পরেই আবার নিশুত রাত্রের স্তব্ধতা! জ্যোৎস্নার আর ঘুম হ'ল না। তার মনে হ'ল সতী-ধর্ম্মের বর্ম্ম পুরুষ, নারী নয়। নারীর মর্য্যাদা নারী রক্ষা করে না—স্বয়ং ভগবানই যেন আজ তার রক্ষাকর্ত্তা। জ্যোৎস্নার হৃদয়ে আজ কার ভাস্বরমূর্ত্তি ফুটে' উ'ঠল—রাধানাথের কণ্ঠ দিয়ে তারই যেন দৈববাণী শোনা গেল!

ঝিম্‌-ঝিম্‌-ঝিম্‌! অন্ধকার রাত্রি নিশাচর পক্ষীর ন্যায় ঝিমিয়ে পড়েছে। চটকের মা আবোল-তাবোল ব'লতে ব'লতে অনেক ক্ষণ হ'ল ঘুমিয়ে পড়েছে; তার আর সাড়া নেই। ঘরে বাহিরে গভীর স্তব্ধতা - নিস্পন্দ গভীর রাত্রি।

জ্যোৎস্না ধীরে ধীরে খিল খুলে' দরজা ভেজিয়ে' দিল। আজ সে একা। উঠানে এসে' দাঁড়িয়ে দে'খল, যেন কোন ঘটনাই ঘটে নি কয়েক দণ্ড পূর্ব্বে। চায়ের বাটি নিয়ে' কাল সকালেই জামাইবাবুর কাছে যেতে হবে, লজ্জা-সরমের মাথা খেয়ে'; আর গোয়াল ঝাঁট দিয়ে' রাঁধতে ব'সবে সে খুর্‌সি-পিঁড়ে পেতে দাসীর মত—এই উঞ্ছ সংসারে। কেন? কি পাপ করেছে সে? হাতখানা তিনকড়ি একবার ছুঁয়েছিল বলে' সে দেবতার চরণে করপল্লব স্থাপন করে' পূজার অধিকার হারিয়েছে—ততোধিক পাপে জীবনের সেবা কোথায় অর্ঘ্য দিয়ে চলে—কার আসনের সাম্‌নে ভাতের থালা ধরে' দিতে হয়—কিসের জন্যে এই লাঞ্ছনা এই অত্যাচার সে মাথা পেতে' নেবে! ফিরে' যাবে সে আবার নিজের ঘরে—যদি দাসী-বৃত্তি ক'রতে হয়, কাদু-সুশীলার সে সহকারিণী হবে—প্রত্যক্ষে না হোক, সে সেবা তার পতি-দেবতার চরণতলেই গিয়ে পৌঁছাবে।

স্বামী! স্বামী!! অব্যক্ত আর্ত্তনাদ; কিন্তু বুক যেন সাহসে ভরে' গেল।

গলিপথ ছাড়িয়ে', বড় রাস্তা ধরে', জ্যোৎস্না এগিয়ে চ'লল দ্রুতপদে। দক্ষিণে পড়ে' রইল রাজ-কলেজ, রেলিং দেওয়া রাজবাটীর ফটকে দাঁড়িয়ে' দাঁড়িয়ে' বন্দুক কাঁধে সিপাইটা ঝিমুচ্ছে অঘোরে। বড়বাজারের এখনও সব দোকান বন্ধ হয় নি; লোক-সমাগম আছে—কিন্তু কেউ ফিরে'ও চাইল না তার দিকে। সে সোজা পথে গিয়ে' উ'ঠল বর্দ্ধমান ষ্টেশনে। গাড়ী ছাড়ার শেষ ঘণ্টা তার কাণে গেল। সামনেই একখানা গাড়ী। দরজা খুলে' ভিতরে প্রবেশ ক'রতেই, কুক্ দিয়ে, গাড়ী ছেড়ে' দিল—ফোঁসাতে ফোঁসাতে।

কামরার মেঝের উপর এক ব্যক্তি কম্বল পেতে' শুয়ে' ছিল; সে বিরক্ত হয়ে বলে' উ'ঠল, "কোন্ হ্যায়! ডবল ভাড়া, উতার্ যাও।"

গাড়ী চলেছে সবেগে—প্ল্যাটফর্ম্মের আলোগুলো যেন দ্রুত বিদায় নিতে পা'রলে বাঁচে; জ্যোৎস্না গাড়ীর দরজার পাশে কাঠ হয়ে' দাঁড়িয়ে রইল। সুইচ্ টিপে' সে ব্যক্তি দে'খল—এক রমণী-মূর্ত্তি! সেকেণ্ড ক্লাসের কামরায় গদীর উপর যে ব্যক্তি শুয়েছিল, সে বলে' উ'ঠল "রহেনা দেও।"

## — দশ —

রঞ্জনের মন হাল্কা হয়ে গেল টুনুর গানে। মা বসে' শুন্‌ছিলেন টুনুর গান। ঘরের বাহিরে বারান্দায় বসে' ছিল কাদু ও আরও অনেকে। গান থাম্‌তেই, সে বলে' উ'ঠল, "দিদিমণি, থেমো না—গান যখন গাও, কোথায় যেন যাই; আর যেমনি থাম, ধফাস্ করে' সেই পৃথিবীতে আছ্‌ড়ে পড়ি!"

মা'ও টুনুর দিকে মুখ ফিরিয়ে বল্‌লেন, "এ গান শুন্‌লে বনের পশু-পক্ষীও মোহিত হয়, এমন গলা পেলে কোথায়? এমন গান তোমায় শেখালে কে?"

রঞ্জন বল্‌ল, "কেন, মা? টুনুর গান তুমি তো আগেও শুনেছ অনেক বার, আর হাতে ব্যাঞ্জো বাজ্‌ত যেন সরস্বতীর বীণার ঝঙ্কার! ও গান-বাজনায় সকলের সেরা ছিল।"

"সে গান, বাজনা—এর সঙ্গে তুলনা কর্‌ছিস্ তুই? কাদু ঠিকই বলেছে—গান শুন্‌লে জ্ঞান হারাতে হয়—যেন কোথায় নিয়ে যায়, সংসার-ধর্ম্মের কথা আর মনে থাকে না!"

রঞ্জন টুনুর মুখের দিকে চাইতেই, টুনুও তার দিকে চেয়ে' হেসে' ফেল্‌ল। প্রশংসায় তার মুখখানি ঈষৎ রক্তাভ হয়ে উঠেছিল। কেশপাশ মুক্ত; কপালে, চিবুকে, পৃষ্ঠে ঢেউ তুলে' ছড়িয়ে পড়েছে। ললাটের স্বেদবিন্দু চাঁপার কলির মত আঙ্গুল দিয়ে মুছে' ফেলে', কোলের উপর সেতারখানি তুলে' নিয়ে, সে আবার গান ধর্‌ল—

ধেনু সঙে আওত নন্দলালা।
গোধূলি ধূসর শ্যাম কলেবর
আজানুলম্বিত বনমালা॥

ঘন ঘন শিঙা রেণুরব শুনইতে
ব্রজবাসিগণ ধায়—
মঙ্গল থারী দীপ করে বধূগণ
মন্দির-দ্বারে দাঁড়ায়।

গান গমকে গমকে সুরের মূর্চ্ছনা তুলে' ছুটেছে উধাও হ'য়ে, ঝন্-ঝন্-ঝন্ তারের ঝঙ্কার সুরের সঙ্গে সঙ্গে সমান তালে তালে পা ফেলে' চলেছে। হৃদয়ের পর্দ্দায় নৃত্যস্পন্দন, মধুময় অনুভূতি শ্রোতাদের মাতিয়ে তুলেছে। অপরাহ্নের অবসাদ মুক্ত করে', গৃহের রুদ্ধ বাতাসে মীড়ে মীড়ে সঙ্গীতের প্রতিধ্বনি—

ব্রজবাসিগণ বাল-বৃদ্ধ জন
অনিমেষে মুখশশী হেরি।
ভুলিল চকোর চাঁদ যনু পাওয়োল
মন্দিরে নাচয়ে ভেরী॥

রঞ্জন অনিমিষে টুনুর মুখের দিকে চেয়েছিল। টুনুর চক্ষে জল; ভারী গলায়, কাঁপা স্বরে গদ-গদ কণ্ঠে সে গাইছে—

গোপন নবহুঁ গোঠে পরবেশল
মন্দির চলু নন্দলাল।

'নন্দলাল' কথার সঙ্গে তার বাণী যেন আর বাহির হয় না—কণ্ঠেই সুর মিশিয়ে যায়, শিথিল হাতখানি যন্ত্রবাদনে শেষে অচল হয়ে প'ড়ল। কি আশ্চর্য্য, টুনু নীরব নিস্পন্দ—কি গম্ভীর প্রতিমূর্ত্তি তার! রঞ্জন অসহায়ের মত একবার মায়ের দিকে ফিরে' চাইল—মায়েরও ধ্যানমূর্ত্তি। বাহিরের দিকে চেয়ে', কাতুর সঙ্গে আরও দুই চারি জনকে নিস্তব্ধ হয়ে

বসে’ থাক্‌তে দেখে’, নিজের অবস্থাই তার একান্ত অস্বাভাবিক বলে’ মনে হ’ল। সবাই টুনুর গানে বিভোর—কিন্তু রঞ্জনের মন-চকোর চঞ্চল অস্থির। টুনুর রূপরাশি ঘিরে’ই সে উড়ে’ বেড়ায়। ঘরের স্তব্ধতা যত ঘন হয়ে ওঠে, ততই তার অস্বস্তি বোধ হয়। সোফায় সে বসেছিল—উঠে’ দাঁড়াল; হঠাৎ টুনুর দিকে দৃষ্টি প’ড়তেই তারও আবেগ-বিভোর সদ্যপ্রস্ফুটিত কমলবিকাশের ন্যায় দৃষ্টি ফুটে’ উঠ্‌ল মধুবৃষ্টি করে’। টুনুর ঠোঁটে হাঁসি; কিন্তু রঞ্জন সে সুধারাশি সোয়াস্তির সহিত অনুভব ক’রতে পা’রল না, যেন মনে হ’ল—টুনুর গান, টুনুর সঙ্গ, টুনুর রূপ সবই ক্রমে তাকে অপরাধী করে’ তুল্‌ছে। সে ক্রমেই লঘু হয়ে পড়ে। টুনুর ঔদার্য্যের সে সীমা খুঁজে’ পায় না; কিন্তু তখনই হৃদয় গুরুভাবে নুয়ে’ পড়ে অকারণে।

এই ভাবেই রোজ অপরাহ্ণ কাটে, আজ নূতন নয়; টুনু সারাদিন গান গায়, সন্ধ্যার পর নৈশভোজনের থালি নিয়ে আসে, চায়ের পেয়ালা প্রাতরাশের সঙ্গে টুনুই বহন করে’ আনে—যেন স্বর্গ থেকে অমৃত এনেছে টুনু এই ক্ষুদ্র সংসারটীর মাঝে। দিন শুধু তারই স্বচ্ছন্দে কাটে না; প্রত্যেকে ভুলে গেছে দুর্ঘটনার ইতিহাস। জ্যোৎস্না বলে’ কেউ যেন এ-সংসারে ছিল না, এমনই হয়েছে সংসারের অবস্থা।

আজ গানের শেষে টুনুর দৃষ্টি-মধুটুকু যেন সহজে সে হজম ক’রতে পা’রল না, লঘু হৃদয় বিকল হয়ে প’ড়ল; তার মুখের দিকে সে চেয়ে’ রইল অনেক ক্ষণ। হাসি সম্বরণ করতে গিয়ে, প্রথম বিদ্যুৎ-চমক যেমন বিনা গর্জ্জনে মেঘের কোলে মিশিয়ে যায়, তেমনি নিঃশব্দে টুনু হাসির রেখাটী রাঙা ঠোঁটে মিলিয়ে দেওয়ার চেষ্টা ক’রলেও, রঞ্জনের অপলক দৃষ্টির তাড়নায় আর স্থির থাকা গেল না—গুড়্‌-গুড়্‌ করে’ হাসির ধ্বনি উ’ঠল ঘরখানি মুখরিত করে’। শ্রোতারা সচকিত হয়ে’

দে'খল—টুনু মানুষ নয়, আপনহারা, আত্মভোলা ব্রজের গোপী—স্বর্গের দীপ্তি তার মুখে।

॥

মাস ছয় আগের কথা। টুনুকে নিয়ে বাড়ী ফি'রতেই, রঞ্জনের মাথায় বজ্রপতন হ'ল। কালবৈশাখীর ঝড়ে এক ফোঁটা মেঘ আকাশে যেমন অন্ধকার ঘনিয়ে দেয়, সেইরূপ জ্যোৎস্নার নিরুদ্দেশে তার মনে সংশয়ের কণাটুকু কালির আঁচড় টেনে' দিল তার সবখানিতে। সে ধৈর্য্যহারা হয়ে মার কাছে চীৎকার করে' বলে' উ'ঠল, "পাঁড়াগেঁয়ে একটা পেত্নীকে ধরে' আনার বিষময় পরিণাম! আত্মহত্যায় এ জ্বালার নিবারণ হয় না। খুন ক'রব—ফাঁসী যাব!"

মা ছেলের মুখের দিকে ভ্রূকুটী-কটাক্ষে একবার চেয়ে' ব'ললেন, "তুই কি মনে করিস্, বৌমা কুল-ত্যাগিনী হয়েছে?"

অব্যক্ত বেদনার ভাষা ছিল না। কথার প্রত্যুত্তরে হৃদয়ভেদী আর্ত্তনাদ উঠ্‌ল, "কোন সংশয় নেই, মা—বিষ দাও, বিষ খাই। মা হয়ে' গলায় ছুরী বসিয়ে দিয়েছ!"

মা এই কথায় বিন্দুমাত্র বিচলিত হলেন না। কিন্তু সন্তানের মনোব্যথার নিরসন কথায় হবে না বুঝে'ই, এই বিষয় নিয়ে কোন কথা আর উত্থাপন করেন নি।

টুনুর আগমন প্রথমে তাঁর অসহ্য মনে হয়েছিল; পরে তার অমায়িক দিব্য স্বভাব-গুণে তিনি ইহা ঈশ্বরের দান বলে'ই গ্রহণ ক'রলেন—এই অবস্থায় টুনুই হ'ল একমাত্র উপায়। রঞ্জনের ভগ্ন মনে মায়ের স্নেহ-বচন স্থান পেতে পারে না। টুনুর অনুরাগ-লেপনে অন্তর-জ্বালার লাঘব হবে, এই বিশ্বাস তাঁর বৃথা হয় নি। ছেলের শুশ্রূষা ও সান্ত্বনার সকল ভার টুনুর হাতে ছেড়ে' দিয়ে তিনি নিশ্চিন্ত হলেন।

মায়ের চিকিৎসা ও ঔষধের ব্যবস্থা অকাট্য হ'ল—একপক্ষ কাল মধ্যেই রঞ্জনের কালিমাচ্ছন্ন অপ্রসন্ন মুখে হাসির রেখা ফুটে' উ'ঠল। "টুনু" "টুনু"—রঞ্জনের কণ্ঠে এ ডাক প্রতিনিয়ত শুনা যেতে লা'গল—রঞ্জন টুনুকে এক দণ্ড ছেড়ে' একা থাকে না। সন্তানের সান্ত্বনায় জননীর বুক জুড়িয়ে গেল। বাড়ীতে আগমন করে'ই টুনু যে আব্‌হাওয়ায় পড়েছিল, মায়ের উদাসীন ব্যবহারে যে ক্ষুণ্ণতায় সে কাতর হয়েছিল, রঞ্জনের হা-হুতাশে সে যেরূপ পীড়িত মনে করেছিল—ক্রমে সে সকলের পরিবর্ত্তন হওয়ায়, সে যেন এই অবস্থায় নিজের কর্ত্তব্য নির্দ্ধারণ করে' নিতে পেরেছিল।

ভোরে টুনুর গানে সংসার মুখরিত হয়—রঞ্জনেরও ঘুম ভাঙ্গে। গুন্‌-গুন্‌ করে' গান গাইতে গাইতে টুনু আসে প্রাতরাশ নিয়ে রঞ্জনের কাছে। ক্রোধ, অভিমান দুই একদিন রঞ্জনের খুবই ছিল। ভোজনে সে অপ্রবৃত্তি দেখাত, কোন দিন আধ-খাওয়া করে'ও উঠে' প'ড়ত। টুনু পীড়াপীড়ি কর্‌লে, হাত জোড় করে' সে ব'লত, "দোহাই তোমার—খাওয়ার কথা বলো না! এ অপমান বেঁচে' থেকে সওয়া যাবে না—আমায় ম'রতে দাও।" টুনু স্বভাব-সুন্দর কথায় ব'লত, "কিসের অপমান তোমার? বউদিদি লুকোচুরি খে'লছেন—আবার আ'সবেন। দুঃখের, অপমানের শেষ একদিন আছেই; তখন বুঝ্‌বে, টুনু মিথ্যা বলে নি।"

রঞ্জন অবাক্‌ হয়ে' যায় এই কথা শুনে'; বলে, "বল কি টুনু? জীবন-মরণ নিয়ে কথা—খেলা বলে' উড়িয়ে দাও! আমি কি কিছু জানি না! মা আছেন তাই, তা' না হ'লে দেখ্‌তে কি প্রতিশোধ নতুন। আজ আমি অসহায়।"

এইরূপ কথা প্রায় হয়। রঞ্জনকে হাতের মুঠায় এনে', টুনু একদিন অধর দংশন করে' চাপা গলায় ব'লল, "কি জান বলত—তুমি যদি

দশদিন কাকেও না বলে' বাড়ী ছেড়ে' যাও, তোমায় যারা জানে, তারা কি এমন মন্দ ধারণা তোমার উপর ক'রতে পারে? অবলা বলে' এই শাস্তি দেওয়ার প্রায়শ্চিত্ত আছে, তা' জান?"

রঞ্জন এই অনিন্দ্যসুন্দরীর দিকে ক্ষাণিক ক্ষণ চেয়ে' রইল। এমন কথা নূতন বটে! সে ব'লল, "তুমি অনেক যুক্তি শিখেছ, তর্কে পেরে' উঠ্‌ব না। কিন্তু আমি যা' জানি, কেউ তা' জানে না। আমার মন একেবারে ভেঙ্গে' গেছে, আর জোড়া যাবে না। এ জীবনই ব্যর্থ—এ মুখ দশ জনের সাম্‌নে বা'র করা যায় না।"

টুনু উত্তর দিল, "যে কথা তুমি জান, সে কথা আর কেউ যদি না জানে, না জানাও—তার বিচার নাই। সে কথা আর উচ্চারণ ক'রতে পা'রবে না—মনে মনে'ই সে কথা রেখো—"

সাম্‌নে অন্নের থালি ছিল—মুখের দিকে চেয়ে' ব'লল, "এখন খাও—দশ জনের মত স্বচ্ছন্দে বেড়িয়ে বেড়াও। বাজে কথা আর ব'লতে পাবে না—বলে' দিচ্ছি!"

রঞ্জন কথার জবাব দিল না। স্মৃতি যখন জাগে, মন পুড়ে' যায়, খাওয়া-দাওয়া যেন বিষ মনে হয়।

টুনু কিন্তু নাছোড়বান্দা। তাকে যথারীতি খেতেই হয়—শরীর ধারণের জন্য যত কিছু প্রয়োজন, টুনুর যত্নে তার কিছুই বাদ যায় না। ক্ষুব্ধচিত্ত, ক্ষতবিক্ষত মন প্রাণ নিয়ে রঞ্জন টুনুর চিকিৎসায় এমনভাবেই সুস্থ হয়ে উঠ্‌ছিল। কিন্তু জীবনের প্রশ্ন সে ভুলে' যেতে পারে না; মনে উঠে', মনেই তার লয় হয় না। সমস্যার সমাধান আছে; ইহাতে উদাসীন হওয়া রঞ্জনের পক্ষে সম্ভব নয়। একদিন এই নিয়ে কথায় টুনুর সঙ্গে তার ঝগড়া বেধে' গেল।

টুনু গান গায়, সকাল সন্ধ্যায় আসন-পীঁড়ি হয়ে' ছাদের এক কোণে

ধ্যানে বসে। গলায় তার তুলসীর মালা—পরিধানে বৃন্দাবনী শাড়ী। কেশগুচ্ছ চূড়া করে' সে কখন কখন মাথার সাম্‌নে বাঁধে—রঞ্জনের চক্ষে তা' কৌতূহল বাড়ায়, শ্রদ্ধা জাগায় না। টুনুর সে দিকে ভ্রূক্ষেপ ছিল না। মায়ের আদেশে সে রঞ্জনের সেবার অধিকার যথারীতি পালন করে' যায়। রঞ্জনের হাসি-কথার সমান প্রত্যুত্তর দেয়, কিছুতেই মাথা নামায় না। কোন বিষয়ে সে আর ধরা প'ড়বে না—এমনই নিঃসঙ্কোচ প্রভাব ও মহিমায় তার সবখানি পরিপূর্ণ হয়ে উঠেছিল।

রঞ্জনের প্রয়োজন সিদ্ধ হ'ত টুনুর সেবায়; কিন্তু টুনুর আচরণে গাম্ভীর্য্য ছিল—লঘুতার অবকাশ ছিল না। কাজেই সেবায় রঞ্জন তৃপ্তি পেত না, মধ্যে মধ্যে দম বন্ধ হয়ে প'ড়ত।

যেখানে হাসির কথা, টুনু সেখানে মুখ গম্ভীর করে' থাক্‌ত; যেখানে কাছে এসে' দাঁড়াবার কথা, সেখানে সে দূরে দূরে সরে' বেড়াত। যেখানে চেয়ে' থাকার দাবী, সেখানে সে দৃষ্টি নত করে' নিত। এ ক্ষোভ রঞ্জন ভাষায় প্রকাশ ক'রতে পারে না।

রঞ্জনের ক্ষত মর্ম্মে টুনুর এইরূপ সেবায় তৃপ্তির পরিবর্ত্তে অতৃপ্তির হাহাকার উঠ্‌তে লাগ্‌ল। এই অবস্থায় একান্ত অতিষ্ঠ হয়েই সে একদিন টুনুকে কাছে ডাক্‌ল; টুনুর সন্ত্রস্ত ভাব দেখে' সে বিরক্ত হয়ে বলে'ই ফেল্‌ল, "ঠিক সাপের মত আমায় দেখ—আমি যেন পিঁজরের জানোয়ার—খাদ্য দিতেই তোমার আসা! এমনই সতর্ক তুমি, তোমার এই চাঞ্চল্য আমায় দুঃখই অধিক দেয়। যদি এতই ভয় আমায়, তখন আমার কাজ করার লোকাভাব তো নেই—তুমি কেন এ বোঝা মাথায় তুলে' নিয়েছ?"

টুনু বক্র কটাক্ষে রঞ্জনের দিকে চেয়ে' কটু কণ্ঠে উত্তর দিল, "তুমি সাপও নও, জন্তু-জানোয়ার নও; ভয় আমার আত্মরক্ষার নয়—আত্মসম্মানের!"

"কি বল্‌লে ?"

"অপরাধ নিও না। আশ্রয় দিয়েছ, সত্য কথায় ভয় ক'রলে—অকৃতজ্ঞ হব।"

"আশ্রয় অনাশ্রয়ের কথা তু'লছ কেন ? কি বল্‌লে তুমি—আমার কাছে তোমার আত্মসম্মান নষ্ট হওয়ার ভয় ? আমি কি পশু ?"

"নিজেকে এবং আমাকেও এত ছোট করে' নিও না। আমি বলেছি, তুমি বাঘ ভাল্লুকের মত শ্বাপদ জন্তু নও—কিন্তু তবুও আত্ম-সম্মান বলে' যে ভয়, তোমার কাছে তার সমূহ সম্ভাবনা আছে।"

রঞ্জন নৈশ ভোজনের জন্য প্রস্তুত হচ্ছিল—ভোজনের আসন ছেড়ে' সে উঠে' দাঁড়াল।

টুনু ব'লল, "তুচ্ছ কথা—সত্যই আমি তোমার আশ্রিতা। সত্য যদি বলি, রাগ করো না। খাও—"

"রাগের কথা নয়, টুনু—আমায় আর্ত্ত বলে'ই নিও। একজন পীড়িত ব্যক্তির আর্ত্তনাদ পীড়ারই লক্ষণ। তুমিও তাতে ক্ষুণ্ণ হয়ো না। কিন্তু আমার দ্বারা তোমার আত্মসম্মান-লাঘব হওয়ার কি কারণ আছে, টুনু ?"

"আগে খাও—তারপর বল্‌ছি।"

"অনুরোধ রা'খতে পা'রব না—এত বড় গুরুতর অভিযোগ অকারণে মাথা পেতে নেওয়া আমার সাধ্যে নেই, টুনু।"

রঞ্জন আসন ছেড়ে' ঘরের বাহির দিকে পা বাড়াতেই টুনু ব্যাকুল হয়ে, তার হাতখানা ধরে' ফিরিয়ে আনার জন্য হাত বাড়িয়েই অকস্মাৎ শিউরে' উ'ঠল। কিন্তু অমোঘ বজ্রধ্বনি উ'ঠল তার কণ্ঠে—"শুনুন রঞ্জনবাবু, খেতে বসুন—তা' না হ'লে রাত্রি-প্রভাতে বউদিদির মত আমিও অন্তর্হিত হব।"

কথায় কম্পন নাই—অবিচলিত কণ্ঠ। মন্ত্রমুগ্ধ রঞ্জন আসনে এসে' উপবিষ্ট হ'ল। করুণ কণ্ঠে অনুনয়-প্রার্থনা, "টুনু, দুঃখ দিও না, কত যে ব্যথিত আমি তা' কি জান না? আমার কাছে তোমার আত্ম-সম্মান যদি যায়—এ জীবনের মূল্য কতটুকু বল তো?"

দৃঢ়স্বর টুনুর কণ্ঠে—"রঞ্জন বাবু, আমি আপনার কেউ নই—আশ্রিতা বন্ধুর প্রতি কৃতজ্ঞতা মহত্ত্বেরই গৌরব। কতটুকু আমি—আর যিনি আপনার গৃহলক্ষ্মী, যাঁর জীবন-যৌবন, তনুমনোপ্রাণের সকল সন্ধান আপনার কাছে সুবিদিত, কি কারণ আমি জানি না—কি নিষ্ঠুর দৈবের পীড়নে কুললক্ষ্মী আজ গৃহহারা—তাঁর প্রতি আপনার মুখে যে সংশয়োক্তি শুনেছি—আমি নারী, ভয় আমার পক্ষেও কি স্বাভাবিক নয়? এই সর্প আমায়ও তো দংশন কর্‌তে পারে!"

রঞ্জন নির্ব্বাক্‌—অনেক ক্ষণ নিশ্চল হয়ে' আসনে বসে' রইল। তারপর ভোজন সমাপন করে' সে রাত্রি নীরবেই তার কেটে' গেল।

টুনু মালা জপ্‌ছিল বিভোর হয়ে। ঝড়ের মতই রঞ্জন তার ঘরে ঢুকে' খান দুই কাগজ তার গায়ে ছুঁড়ে' দিল, সঙ্গে সঙ্গে ক্ষুব্ধ কণ্ঠে বল্‌ল, "এই দেখ, আমার মিথ্যা সংশয় নয়; আমি নিজেই যা' প্রত্যক্ষ করেছি, তা' ত' ভুল্‌তে পারি না তোমার কথায়!"

টুনু ফিরে'ও চাইল না; যেমন সে স্তব্ধ হয়ে' বসেছিল তেমনই বসে' মালা জ'প্‌তে লা'গল।

রঞ্জন এই সকল বাজে কাজে আস্থা রা'খত না। সে বিরক্ত হয়েই ব'লল, "কেন যে সময় নষ্ট কর মিছামিছি, বুঝি না। ও ছাই মালা ফিরিয়ে কি হয় বল ত'?"

টুনু কথার জবাব দিল না।

রঞ্জন খানিক ক্ষণ ঘরময় ছুটাছুটি করে' বারান্দায় এসে' দাঁড়াল। রাম ভকত এসে' তার হাতে একখানা ভিজিটিং-কার্ড দিতেই সে তর্-তর্ করে' নীচে নেমে' গেল।

অতিথি অমরবাবু রঞ্জনের একজন পুরাতন বন্ধু। রঞ্জনকে দেখে'ই সে আর্ত্তকণ্ঠে বলে' উঠল, "সব শুনেছি ভাই, মিসেস্ মুখার্জ্জি এমন কাণ্ড ক'রতে পারেন, ধারণায় ছিল না। কিন্তু কি আর করবে বল! মিষ্টার সেনকে জান তো? থার্ড্ ইয়ারে আমাদের কলেজে ভর্ত্তি হয়; সে এখন একজন আই, সি, এস্। কিন্তু কি আশ্চর্য্য, তার পত্নী একজন মুসলমান যুবকের সঙ্গে সরে' প'ড়ল—এর চেয়ে আশ্চর্য্য কি হ'তে পারে বল?"

রঞ্জনের মুখ কালো হয়ে' গেল। অতিশয় বিরক্তির সহিত সে ব'লল, "মিষ্টার রায়, দুর্ভাগ্য আমার—কিন্তু মিষ্টার সেনের দুর্ভাগ্যের কাহিনী আমার সান্ত্বনা নয়। এখন কি প্রয়োজন তাই বল।"

অমরবাবু অপ্রস্তুত হয়ে' প'ড়ল। কথাটা খুবই অপ্রিয় বলা হয়েছে। মুখখানি কাঁচু-মাচু করে' সে ব'লল, "অন্যায় বলে' ফেলেছি, আমারও মাথার ঠিক নেই—বোধ হয় শোন নি, আমার স্ত্রী সম্প্রতি পরলোক গমন করেছেন!"

"Sorry, খুব বিপদে পড়েছ তো!"

"হাঁ, ভাই—সেই জন্যেই ছুটে' এলুম। একেবারে নিরুপায়। সংসারে এমন কেহ নাই, আশ্রয় পাই। চাকরীটুকুও গেছে। আত্মীয়-স্বজনের কাছে আমার যদিও ঠাঁই হয়—কচি-কচি মেয়ে তিন্‌টের কি গতি হবে, সেই পরামর্শ নিতেই আসা।"

"এই দুর্ঘটনার জন্য আমি খুবই দুঃখিত। কিন্তু আমার অবস্থাও তো জান—বড় মনঃকষ্টেই আছি। এই অবস্থায় আমি একটু সমবেদনা-প্রকাশ ছাড়া কি আর ক'রতে পারি?"

"উপায় আছে—আমি শুনেছি, সুকুমারের মৃত্যুর পর টুনু তোমার কাছেই এসে' আছে। সে যে এই দুঃসংবাদ আমায় কেন জানা'ল না, ভেবে'ই পাই না। জান ত, খুব ঘনিষ্ঠভাবেই টুনুর সঙ্গে আমার আলাপ। সেদিন সংসার-সমাজের দায়ে এত বড় blunder না ক'রলে, টুনুই তো আমার পত্নীর আসন নিত! শুনেছি, সে বিয়ে-থা করে নি।"

"তাতে কি—এ খবর কি টুনুকে দিতে হবে?"

অমর বাবুর কুটিল দৃষ্টি রঞ্জনের দিকে প'ড়ল। পকেট থেকে রুমাল বা'র করে', মুখখানা মুছে' নিয়ে সে ব'লল, "মিষ্টার মুখার্জ্জি, যদি আর কারও সঙ্গে এন্‌গেজ্‌মেণ্ট্‌ না হয়ে' থাকে, আপত্তির কথা কিছু নেই।"

উত্তরের প্রতীক্ষায় রঞ্জনের মুখের দিকে সে কটাক্ষপাত ক'রল। রঞ্জন বিরক্তি-ব্যঞ্জক স্বরে ব'লল, "এই কথা যদি হয়, আমি টুনুকে জানাব—উত্তর সে নিজেই দেবে।"

পকেট থেকে সিগারেট-কেস বাহির করে', একটা সিগার ঠোঁটে চেপে', দেশলাই হাতে নিয়ে সে ব'লল, "ভাল কথা। কাল আমি আস্‌ব, গুড-বাঈ।"

রঞ্জন মুখখানায় অমাবস্যার অন্ধকার নিয়ে আবার টুনুর ঘরে এসে' ঢু'কল। টুনু তখন একমনে সেতার বাঁ'ধতে মন দিয়েছে। আসন্ন সুর গলায় গুন্‌-গুনিয়ে উঠেছে। রঞ্জনকে ঘরে ঢু'কতে দেখে'ই সে বলে' উ'ঠল, "এ কাগজগুলো আমায় দেখিয়ে তোমার মোকদ্দমা জিত হবে না। এ নিয়ে যত জিদ্‌ ক'রবে—হারের মাত্রাই বা'ড়বে।"

সেতার ঝঙ্কার দিয়ে উ'ঠল।

"থাম—কথা না শোন, যন্ত্রটা ভেঙ্গে' গুঁড়ো করে' দেব।"

টুনু হো-হো করে' হেসে' উ'ঠল।

"আজ তোমার হয়েছে কি!"

"আমার নূতন কিছু হয় নি, আর হবারও বিশেষ কিছু নেই—তোমার জন্য কিন্তু জবর খবর এনেছি।"

"বটে?"

সেতারের সঙ্গে গলার স্বরও বেজে' উ'ঠল—

হরি রহুঁ কাননে কামিনী লাগি'

রঞ্জন সেতারটা দুই হাতে ধরে' এক টানে হস্তগত ক'রল। টুনু অবাক্ হয়ে' চেয়ে' রইল তার পানে।

"ধ্যান আর জপ। না হয়তো গান!—খবরটা শুনিয়ে যাই। অমরবাবু এসেছিল—"

টুনু বিস্মিত দৃষ্টিতে চেয়ে' রইল। রঞ্জন বলে' গেল—একটানা, "অমর রায়—অমর রায়—মনে প'ড়ছে না? স্ত্রী-বিয়োগ হয়েছে, ফার্ষ্ট্ চান্সে হাতছাড়া হয়েছিলে— সেকেণ্ড্ চান্স দিতে চায়। কাল আসছে, রাজী থাক তো ভেবে' নিও।"

টুনু উদীয়মান সূর্য্যের ন্যায় আরক্তিম মুখে বলে' উ'ঠল, "রঞ্জনবাবু, সত্যই নারীর আশ্রয় নাই। এই অসম্মানের আশঙ্কাই আমার বড় আশঙ্কা—তোমার কাছে তা'ও বাদ গেল না—আমায় বিদায় করে' দাও।"

রঞ্জন কথা শুনে' স্তম্ভিত হয়ে' প'ড়ল—এমন কটু কথা, সে যেন জীবনে কাকেও বলে নি। তার মনের আগুন লক্-লক্ শিখা বের করে' মুখ দিয়ে যেন ফুটে' বেরিয়েছে। সে টুনুর কাছে বসে' প'ড়ল হাঁটু গেড়ে'—রুদ্ধকণ্ঠে হাঁফাতে হাঁফাতে ব'লল, "টুনু, বুকের আগুন

তুমি ছাই ঢাকা দিয়ে কতদিন রা'খবে? আমি পুড়ে' ম'রছি, আমায় রক্ষা করো—উপেক্ষা করো না। তুমি বল—ঐ কাগজগুলো পড়ে'ও জ্যোৎস্নার প্রতি আমার সংশয় হওয়া স্বাভাবিক কি না? কাগজ ক'খানা পড়েছ?"

"হাঁ, পড়েছি—মায়ের মুখেও সব শুনেছি। এখানা তোমার মাসীমার তার—লিখেছেন, তিনকড়ি বাড়ী ফেরে নি। তারপর এই পত্রখানায় তিনি জানাচ্ছেন, তোমাকে তিনুর খবর নিতে; সেও নিরুদ্দেশ—"

"গভীর ষড়যন্ত্র, টুনু—তুমি সব কথা শু'নবে?"

"না—তুমি যা' বলবে তা' আমি জানি। আমার একটা কথা, রঞ্জনবাবু, যাকে তুমি স্ত্রী বলে' গ্রহণ করেছ, তাকে সংশয় করা আমি যুক্তিসঙ্গত মনে করি না—কেন না, বিনা পরিচয়ে গ্রহণ করা তোমার মত মানুষের পক্ষে সম্ভব নয়। পরিচয় যেখানে, সেখানে সংশয় কত বড় অন্যায়, তা' আমি ভা'বতেও পারি না। আর যদি বল, পরিচয় হয় নি, তা' হ'লে তোমাকে পশুর চেয়েও হেয় মনে ক'রতে হয়। বিনা পরিচয়ে একজন নারীর সর্ব্বস্ব গ্রহণ করার অধিকারও কি প্রকারে হয়, তা'ও আমি বু'ঝতে পারি না। এইজন্য তোমার কথা আমার শ্রবণযোগ্য নয়।"

রঞ্জন আর কোন কথা উত্থাপন ক'রল না; সে ধীরে ধীরে উঠে' যাচ্ছিল, কিন্তু অমরবাবুর কথা মনে প'ড়তেই ফিরে' ব'লল, "অমর কাল আ'সবে, দেখা ক'রবে তো?"

"দেখা না করার কিছু নেই,"—

"ভাল"—এই বলে' রঞ্জন ঘর ছেড়ে' চলে' গেল।

মধ্যাহ্ন-ভোজনের পর টুনু বিশ্রামের আশায় শয়নের উদ্যোগ

ক'রছিল, কাদু হাঁফাতে হাঁফাতে এসে' ব'লল, "দিদিমণি, শীগ্‌গীর আসুন মায়ের ঘরে। সংসারে যেন শনির দশা ধরেছে!" কাদু আর একদণ্ড দাঁড়া'ল না—কাজেই উৎকণ্ঠিত চিত্তে টুনু মায়ের ঘরের দিকে ছু'টল।

টুনুকে দেখে'ই মা বল্‌লেন, "সহজে রাগি না—ছেলেটার মনে কত ব্যথা তা' বুঝি, গ্রহচক্রের দুর্ঘটনা! কিন্তু সতীলক্ষ্মী বৌমার উপর প্রতি কথায় কালি ছুঁড়ে' দেওয়া সহ্য ক'রতে পা'রলুম না, টুনু—বড় কটুকথা বলে' এসেছি। রঞ্জন বড় অভিমানী, একটা অনর্থ বাধাবে, তাকে দেখো।"

টুনু আরও কিছু জিজ্ঞাসার জন্য 'হাঁ' করতেই, মা বল্‌লেন, "পরে সব কথা শুনো। বৌমা বাড়ী-ছাড়া, রঞ্জন যদি বাড়ীর বাহিরে পা বাড়ায়, সর্ব্বস্ব হারিয়ে আমি আর তেষ্ঠাতে পারব না। রঞ্জনের কাছে যাও।"

টুনু রঞ্জনের ঘরে এসে', দেখে, সে একদৃষ্টিতে শূন্যে চেয়ে' আছে। টুনুর পায়ের সাড়ায় এক মুহূর্ত্ত চম্‌কে' উঠে' সে ভাঙ্গাগলায় ব'লল, "টুনু, চিরদিনের মতই তোমাদের ছেড়ে' যাচ্ছি। মাকে দেখো! আমার আর কেউ নেই!"

কান্না সে আর চেপে' রা'খতে পা'রল না, বালকের মত কেঁদে' ফেল্‌ল ভেউ-ভেউ করে'।

টুনুর চক্ষে জল-সম্বরণ হ'ল না, কিন্তু সহানুভূতির অশ্রু সে মুছে' ফেল্‌ল এক নিমিষে। ব'লল, "তুমি কি পাগল হয়েছ?"

"তুমি অনেক কথা জান, টুনু! আর আমায় প্রবোধ দিতে চেষ্টা করো না। কালসর্পের দংশন-জ্বালায় আমি অস্থির—তোমার স্নেহে, অনুরাগে ভুলে' থাকি, সে নিদারুণ যন্ত্রণা। আজ মায়ের আশীর্ব্বাদ পেয়েছি

বজ্রের মত নিষ্ঠুর; কিন্তু তবুও তাঁর আশীর্ব্বাদ। আমি চলে' যাচ্ছি, মাকে দেখো।"

"কি হয়েছে বল তো?"

"কিছু হয় নি—অপরাধী আমি, আমি জ্যোৎস্নাকে গৃহত্যাগিনী করেছি—বেকার বসে' বসে' পিতৃধনের অপচয় ক'রছি—বংশের কলঙ্ক, মা আমায় বিদায় দিয়েছেন! আমি তাঁর নজর-ছাড়া হয়েই যাব—কিন্তু মাকে দেখো, টুনু! আমার আর কিছু বলার নেই।"

অশ্রুরুদ্ধ কণ্ঠে রঞ্জন ঘরের বাহির হওয়ার উদ্যোগ করল। টুনু দরজা আগ্‌লে' বল্‌ল, "তুমি পুরুষ মানুষ, এতখানি অধৈর্য্য হ'লে সংসার চলে না। মায়ের সঙ্গে তর্ক করেছ নিশ্চয়ই।"

"হাঁ, তর্ক করেছি; আমি আর বিশ্বাস রাখতে পারি না। যাকে প্রাণ দিয়ে ভালবাসি, সাধ করে' তার প্রতি অবিশ্বাস, সে কি কেউ করে, টুনু? এমন আত্মঘাতী হ'তে কেউ কি চায়? মনের সঙ্গে কত তর্ক, কত বিবাদ, আমি তা' ব্যক্ত ক'রতে পারি না। সংশয়ের বৃশ্চিক দংশনে আমি অস্থির হয়েছি। অতিশয় অত্যাচার করেছে সে আমার উপর—নির্ম্মম অবিচার! প্রায়শ্চিত্তের ভার আমিই নিচ্ছি। ঈশ্বরের কাছে প্রার্থনা করি, সে যেখানেই থাক, সুখে থাক—আমি বিদায় হই, তুমি আমার মাকে দেখো।"

"আচ্ছা, তা' হবে এখন, তুমি একটু স্থির হয়ে' বস।"

এই বলে' টুনু তার অতি নিকটে গিয়ে চক্ষের সঙ্কেতে করুণ অনুনয় জ্ঞাপন করল। রঞ্জনের মনে হ'ল—বিনা স্পর্শে বিদ্যুতের অনিবার্য্য প্রভাব তাকে যেন জোর করে'ই বসিয়ে দিল বিছানার উপর।

টুনু বল্‌ল, "তোমার মুখে নূতন কথা শুন্‌লুম—তুমিও দেখছি,

ঈশ্বরে বিশ্বাস কর, আর বৌদিদিকে ভালও বাস। সত্যই আজ মায়ের আশীর্ব্বাদ পেয়েছ।”

রঞ্জন স্থির দৃষ্টিতে চেয়ে' রইল ফ্যাল্‌-ফ্যাল্‌ করে'।

টুনু বল্‌ল, “মানুষ একান্ত যখন অসহায় হয়, সে তার অলক্ষ্যে কোন এক মহাশক্তির আশ্রয় চায়। সান্ত্বনা পায় বলে'ই একান্ত অদৃষ্ট বস্তু হ'লেও, এই অনির্দ্দিষ্টের উপর তার প্রত্যয় দৃঢ় হয়। এই বিশ্বাসই তাকে ঈশ্বরের পথে নিয়ে চলে। এই পথের যাত্রী যে, তারই কণ্ঠে প্রেমের গান ঝঙ্কার দিয়ে ওঠে। আজ তোমার এই পরিবর্ত্তন দেখে' সুখী হলুম, রঞ্জনবাবু।”

যাদুমন্ত্রে যেমন উর্দ্ধফণা বিষধর মাথা নামায়, তেমনি রঞ্জনের ক্রোধ সম্বরিত হ'ল। মৃদুকণ্ঠে সে বল্‌ল, “বেদব্যাসের আসনে তোমায় বসাতে হয়। আমার সহজ কথার এমন ব্যাখ্যা হয়, কল্পনার অতীত। বেদের ভাষ্য যদি লেখ, ঋষির আখ্যা পাবে!”

হঠাৎ একটু হাসির রেখাও ফুটে' উ'ঠল রঞ্জনের মুখে। ঝড় থেমে' গেল। টুনুর চাপা ঠোঁটে হাসির সীমা আ'টকে' রইল না, কুন্দ দন্ত বিকশিত হয়ে উ'ঠল। রঞ্জন খাটের উপর, টুনু মেঝেতে বসে'। হা'সতে হা'সতে সে বল্‌ল, “বাঁচিয়ে দিয়েছেন শ্রীভগবান এ জন্ম তোমাদের পাল্লা থেকে! কি তোমরা বল তো, হাতে করে' চাঁদ দিতে এলেও ভরসা হয় না নিতে! গোঁজামিল দিয়ে, আমাদের সঙ্গে তোমাদের মিলনটা আর মোটেই খাপ খাচ্ছে না। স্বজাতি-প্রীতি-বশেই বৌদিদিকে যদি একবার পাই, তো এই পথেই টেনে' নিয়ে আসি।”

রঞ্জনের একটা দীর্ঘ নিশ্বাস প'ড়ল। ধীরে ধীরে সে ব'লল, “তোমার কাছে হাজার বার আমায় হা'রতে হয়, এমনই তুমি—তোমার কথায়, চোখের ভঙ্গীতে মরা মানুষও হেসে' ওঠে। সত্যি ব'লছি, টুনু—পৃথিবী

যদি একদিকে দাঁড়িয়ে জ্যোৎস্নার কলঙ্ক-কথা প্রমাণ ক'রতে দাঁড়াত, অস্বীকার ক'রতে ইতস্ততঃ করতুম না। কিন্তু জ্যোৎস্না যে নিজেকেই কলঙ্কিত করে' চক্ষের সম্মুখে দাঁড়িয়ে বলে—নারী অবিশ্বাসিনী, মুক্তি দিতে নেই তাদের, শিক্ষা স্বাধীনতা থেকে বঞ্চিত করে'ই রাখতে হয়, লোহার খাঁচায় বন্দী করে'। তুমি নারী, তোমার প্রত্যয় হ'বে না আমার কথায়; জ্যোৎস্নাকে মা নিজের চোখে দেখে' বরণ করে' ঘরে তুলেছেন —তিনিও বিশ্বাস ক'রবেন না আমার কথায়। বাহিরে গিয়ে মুখ তুলে' দাঁড়াবার উপায় নেই—শক্তি হারিয়েছি, বিশ্বাস হারিয়ে। যে চক্ষু মুহূর্ত্তের সংশয়ে বুজে' এসেছিল, জ্যোৎস্নার একবিন্দু প্রণয়-সঙ্কেতে তা' দূরে সরিয়ে দিয়েছি; আজ দৃষ্টিভরা অন্ধকার, ঘনিমায় হৃদয় হাঁফিয়ে ওঠে—মনে হয় উন্মাদ হয়ে যাব। বিশ্বাস কর, টুনু—এইটুকু সহানুভূতি দেখিয়ে আমায় বাঁচাও; বিশ্বাস কর, জ্যোৎস্না ব্যভিচারিণী। সে দোষ তার নয়, সে বিষ আমিই তারে হাতে করে' খাইয়েছি, কিন্তু সে তা' খেল কেন? আমি উন্মাদ হই, সে উন্মাদকে শাসন ক'রল না কেন? তার প্রেমের মূল্য দিয়ে, সে আমায় দুর্ব্বুদ্ধি থেকে মুক্তি দিল না কেন? কত ব্যথা, কত প্রশ্ন—আর কোন কথায় সান্ত্বনা পাই না, টুনু!"

টুনু ঘাড় হেঁট করে' কথাগুলি শুনে' যাচ্ছিল—কথা হয়তো ফুরাত না, যদি গলা ধরে' না আসত। সে মুখ তুলে' দেখল—রঞ্জনের চক্ষু দু'টী জলে ভরে' এসেছে। মমতায় বুক দুরু দুরু করে' উ'ঠল। কোমল করপল্লবে স্নেহের স্পর্শ দিয়ে, মনে হ'ল, চক্ষু দু'টী মুছিয়ে দিই। আকুল উদ্বেল হৃদয় মানা মানে না; কিন্তু বিচার এসে' শাসনবাণী ঘোষণা করে' গেল—পুরুষ এই পবিত্র করুণা বুদ্ধিদোষে অনাবিল করে' নেবে না। সে নেবে তা' নারীর উষ্ণ আসক্তি-রূপে। টুনু প্রস্তর-মূর্ত্তির মত

সেইখানে বসে', গ্রীবা উত্তোলন করে' ব'লল, "আমার একটা কথা শুন্‌বে ?"

"কি কথা, টুনু ?"

"সত্যি বল্‌ছি, আমার বড় কষ্ট হচ্ছে—রুমাল দিয়ে চক্ষের জল মুছে' ফেল। আমায় যে আর কাকেও ছুঁতে নেই! তা' না হ'লে আমিই মুছিয়ে দিতাম চক্ষের জল। নারীর ইহা দুর্ব্বলতা বলে'ই তোমরা গ্রহণ ক'রবে, মহিমার দিক্ লক্ষ্যে প'ড়বে না।"

প্রায় এক বৎসর কাল টুনু এ বাড়ীতে এসেছে—তার সুললিত কণ্ঠে বাড়ীখানি দিবারাত্রি মুখরিত। কত কবিতা, কত কথা! পালে-পার্ব্বণে ঘরের দরজায় দরজায় ফুলের মালা সে তুলিয়ে দিয়েছে। বাড়ী যেন করে' তুলেছে তীর্থ। টুনু রঞ্জনের কাছে কাছে ঘুরেছে, আসন পেতে খেতে দিয়েছে, পরিহাস করেছে কথার ছল ধরে'; কিন্তু আজিকার মত এমন করে' আপনাকে সে ব্যক্ত করে নি কোনদিন। নারী-গৌরবের অপরূপ আলোর ছটায় তার সরল অনিন্দ্য মুখখানি সুষমাময়। চেয়ে' রইল অনেক ক্ষণ রঞ্জন টুনুর দিকে, চোখের জল চোখেই শুকাল—ভাষা ছিল না কারও মুখে।

হঠাৎ কাদু এসে' বল্‌ল, "দারোয়ান বলে' গেল—অমরবাবু এসেছেন, আপনাকে খবর দিতে।"

"কে ?"

"কি জানি কে অমরবাবু!"

টুনু রঞ্জনের মুখের দিকে চাইল। রঞ্জন বল্‌ল, "টুনু, তোমার ডাক এসেছে। কিন্তু স্তম্ভিত হয়ে' পড়েছিলাম তোমার কথা শুনে। মনে আমার প্রশ্ন উঠ্‌ছে, জবাব দিয়ে যাও।"

কাদু দাঁড়িয়েছিল দোরের সামনে। রঞ্জন ব'লল, "দারোয়ানকে

ল, বাবুকে অপেক্ষা ক'রতে, বাবু আ'সছেন।" কানু
লে' গেল।

"কি প্রশ্ন তোমার, বল?"

"তুমি যদি আমার কোন নিকট আত্মীয়া হ'তে, এমনই আমাকে কি তুমি অস্পৃশ্য করে' রা'খতে? আজ অনুভব ক'রছি এত কাছে কাছে, কিন্তু হাতে তুলে' একটা পানও তো দাও না! আমায় ছুঁতে নেই কেন, টুনু?"

টুনু ঘাড় হেঁট করে' হেসে' ফেল্‌ল। কথার জবাব দিল না।

রঞ্জনও অনেক ক্ষণ চুপ করে' রইল; কিন্তু তার ভিতরটা অস্থির হয়ে উঠেছিল। সে হঠাৎ বলে' উ'ঠল, "টুনু, অমর ব'লছিল—তোমার সঙ্গে তার ঘনিষ্ঠ পরিচয়, তুমি কি তাকে ভালবাস?"

টুনুর মুখ কালিমাময় হয়ে' গেল। রঞ্জন অপ্রস্তুত হয়ে' ব'লল, "হয় তো ব্যথা দিলাম, এমন বিবর্ণ মুখ তোমার কখনও দেখি নি—প্রশ্নটা অন্য রকম হয়ে' গেছে। আমার জিজ্ঞাস্য, তুমি কি পৃথিবীর কাউকে ভালবাস না?"

টুনু মুখ তুলে' চাইল, রঞ্জনের সজল আরক্ত চক্ষের দিকে স্থির দৃষ্টি রেখে' ব'লল, "প্রশ্নটা যদি উল্টে' জিজ্ঞাসা করি, তুমি কি উত্তর দেবে?"

"আমি? আমি—আমি কাকে ভালবাসি, এই প্রশ্ন করছ? খুঁজ্‌তে হয়। এক বছর আগে প্রশ্ন ক'রলে, উত্তর দেওয়া সহজ হ'ত। আজ খুঁজ্‌তে হয়। কাকে ভালবাসি—কাউকে না..."

"কেন—আমাকে?"

ভুবনমোহন হাসি—মেঘ-ঢাকা চাঁদ হঠাৎ উদিত হ'লে ধরিত্রী যেমন জ্যোৎস্নায় ভেসে' যায়, তেমনি রূপের উচ্ছ্বাসে টুনুর মুখখানি উদ্ভাসিত হয়ে' গেল। রঞ্জন এই কথার উত্তর দিতে পারে না। সে বিহ্বল,

বিমূঢ়। টুনু তেমনই হেসে' হেসে'ই ব'লল, "নিশ্চয়ই তুমি আমায় ভালবাস, কি বল? নয়?"

কি জানি কেন—রঞ্জনের অধর, ওষ্ঠ, চিবুক, দক্ষিণ চক্ষু নৃত্য জুড়ে' দিল—কথার উত্তর দিতেও বা'ধল—কেবল একটা বিকৃত স্বর শোনা গেল—"হুঁ।"

উচ্চ হাসির রবে ঘর ভরে' গেল। হাসির শব্দে রঞ্জনের এক ফোঁটা মুখের শব্দ তলিয়ে গেল হাওয়ায়। চাঁচা গলায় টুনু বলে' উ'ঠল, "আজ তুমি ধরা পড়েছ—আঠে-পিঠে! হারিয়েছ তোমার মন তোমারই মনের দোষে—ঠিক না, রঞ্জনবাবু?"

"কি ব'লছ, বু'ঝতে পা'রছি না"—

"অতি স্পষ্ট কথা, তুমি আমায় ভালবাস। খুব ভালবাস—আমায় দে'খতে ভালবাস, আমার কথা শু'নতে ভালবাস, আমার সেবায় তোমার তৃপ্তি, আমার ছোঁওয়া পেলেও তোমার আনন্দ হয়, কি বল রঞ্জনবাবু?"

কথাগুলি ভাল লাগ্‌ল না রঞ্জনের কাছে। মধু-প্রবাহে কে যেন বিষ ঢেলে' দিল, ছুঁচের মত বি'ধতে লাগ্‌ল টুনুর কথা। কথায় অগ্নির উত্তাপ ছিল, আঁচে বিহ্বলতার নেশা তখন ছুটে' গেছে রঞ্জনের। কথাগুলি তেমন ভাবে-রসে প্রীতিপ্রদ নয়। সে আশ্চর্য্য হয়েই টুনুর মুখের দিকে চেয়ে' রইল। পাথরের মত শক্ত হয়ে গেছে তার মুখ, চক্ষু স্থির, চিত্রকরের আঁকা ছবির ন্যায় নিস্পন্দ! কয়েকটী কথা কিন্তু তার কণ্ঠ থেকেই বাহির হয়ে' এল—শেলের মত রঞ্জনকে যন্ত্রণা দিতে।

"দেখ রঞ্জনবাবু—অবিশ্বাসিনী আমার বৌদিদি নন, অবিশ্বাসী তুমি। ব্যভিচার-দোষ অবলার উপর চাপিয়ে তোমরা পুরুষ নির্ব্বিবাদে সাধু

হয়ে' প্রশংসিত হ'তে পার ; কিন্তু ব্যভিচার তোমরাই টেনে' আন নারীর কোমল হৃদয় কলঙ্কিত করে'।"

অতিশয় কটু কথা—এক মুহূর্ত্তের মূঢ়তায় প্রগল্ভা নারী এতখানি সুযোগ নিতে পারে পুরুষকে ছোট করে' দিতে, রঞ্জনের তা' কল্পনায় ছিল না। অতি দুঃখের পর ক্রোধে মানুষ জ্ঞানহারা হয়। রঞ্জন যেন বুদ্ধিহারা হয়ে' পড়ে, এমনই অবস্থায় উঠে দাঁড়িয়ে ব'লল, "হাঁ, আমি তোমায় ভালবাসি—ভালবাসি বলে'ই ছুটোছুটী করে' পাটনায় যেতে হয়েছে, ভালবাসি বলে'ই তোমার কটু কথা সহ্য করে' নিচ্ছি। ব্যভিচার আমার কোথায় দে'খলে—আমার যদি ছোট বোন থা'কত, তারেও এমনি ভালবাস্‌তুম!"

টুনু ঠোঁট উল্টে' হেসে' ফেল্‌ল, "তর্কে মীমাংসা নেই, রঞ্জন বাবু—অনুভবের বস্তু ; ঠিক বোনটার উপর যে ভালবাসা, তা' বোনের উপরই হয়, অন্যের উপরে নয়। মনের ছলনা এমনই করে' আমাদের প্রবঞ্চনা করে! তুমি বৌদিদিকে ভালবাস্‌তে, সে ভালবাসায় যদি স্বচ্ছতা থাক্‌বে, তবে সংশয়ে সে সম্বন্ধ এমন কদাকার হয়ে দেখা দেবে কেন?"

"তুমি কি বল—যাকে ভালবাসি, সে কখন সংশয়ভাজন হবে না?"

"না—ভালবাসার বিধানে এমন কথা লেখা নেই—"

"ছোঃ—সংসারে এক-শ'টা ঘটনায় নিরানব্বইটা প্রমাণ দেখাতে পারে।"

"সে প্রমাণ ভালবাসার নয়, ভালবাসার ভানের। রঞ্জনবাবু ভাল-বাস্‌তে শি'খতে হয়—ভালবাসার পাঠশালায় প'ড়তে হয়—যৌবনে চোখ রঙিয়ে উ'ঠলেই, ভালবাসার সাক্ষাৎ পাওয়া যায় না। এ সংসারে এই দায়েই নারী প্রেমের বিকার হয়েই রইল। অহল্যার মত তার

পাষাণমূর্ত্তি প্রেমময়ের পদস্পর্শে বুঝি আর জীবনের সঙ্কেত পেল না—মরে' গেল সৃষ্টি, সংসার, সমাজ—তাতল সৈকত ঝল্‌সে' গেল, প্রেমের বর্ষণ হ'ল না!"

"কি তুমি বল্‌ছ?"

"শোন—উত্তর দিচ্ছি, তোমার প্রশ্নের উত্তর।"

"তুমিও যেমন ভালবেসেছ জ্যোৎস্নাকে, আমাকে, তাকে, অনেককে, সে ভালবাসার ব্যাধি আমায়ও ছাড়ে নি—আমিও পীড়িত, সে প্রণয়-বিকারে, কিন্তু রক্ষা পেয়েছি রঞ্জনবাবু, প্রেম-শিক্ষা পেয়ে। প্রেম বস্তু, জীবনের সব সৌরভ, সবখানি সৌন্দর্য্য সেইখানে; তা' উজাড় করে' দিতে হয় একই দেবতার চরণে, সে ভগবান ভিন্ন আর কেহ নয়।"

"Nonsense—Rubbish! জীবনের সহজ সরল ঘটনায় একটা উদ্ভট তত্ত্বকে টেনে' আনা! তুমি কি বল—স্বামী পত্নীকে ভালবাস্‌বে না, মাতা সন্তানকে, বন্ধু বন্ধুকে? তোমার মাথা একেবারে খারাপ হয়ে' গেছে—চিকিৎসার দরকার।"

"ভালবাস্‌বে। ভালবাসার মন্ত্রেই তো মানুষ দেবতা হয়ে' জেগে ওঠে। পতির প্রেমেই তো সতীর অভ্যুদয়, সে মহাদেবী। পত্নীর প্রণয়-সুধায় পুরুষ হয় অমৃতের দেবতা! জননীর স্নেহে নন্দদুলালের পুষ্টি, সন্তানের শ্রদ্ধা জননীকে অন্নপূর্ণার আসনে তুলে' দেয়। আজ এই প্রেমের স্পর্শ যদি বৌদিদি পেতেন—এই দুর্ঘটনা কোন মতেই হ'ত না, রঞ্জনবাবু।"

"সে প্রেম তা' হ'লে কোথাও নেই—তোমার বৌদিদিতেও সে প্রেমের স্থান নেই—বল!"

"আগেই বলেছি—নারীর প্রেম অবিকৃত শুদ্ধ হয়, পুরুষের নিষ্ঠায়। যেখানে পতির সবখানি পাওয়ার পথে তার মনে অন্তরায় আসে, হয়

তা' জ্ঞানের আলোয় সরিয়ে দিতে হয়—নয় অন্তরায়ের কারণ আমূল উপ্‌ড়ে' ফেল্‌তে হয়। আমার মনে হয়, বৌদিদি পাওয়ার পথ রুদ্ধ দেখে' হাঁফিয়ে উঠেছিলেন—আপনার কাছে প্রতিকার পান নি এবং সে ধৈর্য্যও তিনি রক্ষা করেন নি। সে অপরাধ তাঁর একার নয়, সমস্ত নারীজাতিও তার মূল—কারণ সে আলোর জগতে বিচরণ করে না—অন্ধকারেই তার জন্ম। অন্ধকার হাত্‌ড়ে'ই তার জীবন কেটে' যায়—অন্ধকারেই তার অন্তিম নিদ্রা।"

রঞ্জন এই সব কথা শুনে' সবিস্ময়ে টুনুকে জিজ্ঞাসা কর্‌ল, "এ সব ভালবাসার বিজ্ঞান সাধারণ লোকের জন্য নয়। তোমায় এসব শেখালে কে?"

"আমার গুরু—আমার প্রণয়-বিকার মানুষের সাধ্যে দূর হওয়ার নয়, তাই গুরুর আশ্রয় নিয়েছি।"

"কে তিনি? কি নাম তাঁর?"

"শ্রীভগবান।"

রঞ্জন কি ব'লতে যাচ্ছিল—টুনু এক নিমিষে ঝড়ের মত ঘর থেকে বেরিয়ে যেতে যেতে বলে' গেল, "অমরবাবু বসে' আছেন; কাজটা সেরে' আসি।"

## — এগার —

অমরবাবু হল-ঘরে খোলা খড়খড়ির দিকে মুখ করে' বসেছিলেন। টুনু নিঃশব্দ পদসঞ্চারে তার পশ্চাতে এসে' দাঁড়া'ল। অমরবাবু গৃহমধ্যে টুনুর আগমন অনুভব করে', ফিরে' তাকিয়েই বলে' উঠ্‌ল, "এই যে টুনু—খুব তুমি, আশ্চর্য্য তুমি!"

টুনুর নয়নে যেন অশ্রু-বিন্দুর আভাস।

অমরবাবু দাঁড়িয়ে উঠে' ব'লল, "আমি শুনেছি টুনু, সর্ব্বনাশের কথা; কিন্তু আমায় কি খবর দিতে নেই—আমি কি তোমার কেউ নই?"

টুনু চক্ষের জল বোধ হয় সামলে' নিল। কেন না, অতি স্বভাব-স্বরেই সে ব'লল, "দাঁড়ালেন কেন, বসুন।"

তার পর অমরবাবুর উপবেশনের সঙ্গে সঙ্গে সে সাম্‌নের একখানা কৌচে বসে' জিজ্ঞাসা ক'র্‌ল, "হঠাৎ এখানে এলেন যে? আমার খবর আপনাকে কে দিল?"

অমরবাবু সবিস্ময়ে দে'খল দৃষ্টিভ্রম, টুনু অশ্রুমুখী নয়—পরিষ্কার মুখশ্রী, শোকরাগ বিন্দুমাত্র নেই। সে কথার উত্তর দিল না।

টুনু ব'লল, "চুপ করে' রইলেন যে?"

"তোমার প্রশ্নের উত্তর নাই। হঠাৎ আসি নি—তোমার খবর পেয়ে'ই এসেছি। খবর কে দিল, এ কথা আমায় জিজ্ঞাসা করো না।"

টুনু নীরব হয়ে রইল। অমরবাবুই ব'লল, "নিজেই অপরাধী, তাই কোন কথা উত্থাপন ক'রতে ভরসা হয় না। কিন্তু আপনার জন কোন কারণে কি পর হয়, টুনু!"

টুনু মুখ তুলে' অমরবাবুর দিকে চাইল।

অমরবাবু ব'লল, "তুমি আমায় এতই পর ভেবেছ যে, সুকুমারের মৃত্যু-সংবাদ জানালে না, তোমার কলিকাতা-আসার সংবাদটুকুও দিলে না! আমার অবস্থা যাই হোক, তোমার উপর আমার সেই স্নেহ, সেই প্রেম সমানই আছে।"

চোখের কোণে জল, আবার ঠোঁটে বাঁকা হাসি—সে এক অপরূপ মূর্ত্তি। টুনুকে দেখে' অমরবাবুর মুখ দিয়ে বেরিয়ে পড়্‌ল কথা—"অদ্ভুত!"

এইবার টুনু ব'লল, "কেন বলুন দেখি!"

অমরবাবু টুনুর দিকে ভাল করে' চেয়ে' দে'খল। বলার মত কিছু নেই—বসন-ভূষণ কিছু বিচিত্র ধরণের, রূপের পরিবর্ত্তন ভাষায় ব্যক্ত হয় না। তার চক্ষে সে কমনীয়তা নেই, প্রখরতায় ঝল্‌সে' যাচ্ছে। ললাটে নারীত্বের চিহ্ন মুছে' গেছে, সংযম ও সঙ্কল্পের প্রলেপ পড়েছে; ললাট কঠিন প্রস্তরের মত গড়ে' উঠেছে। কেশের সে পারিপাট্য নেই—কিন্তু লীলায়িত স্বভাবসৌন্দর্য্যে অপূর্ব্ব শ্রী ধারণ করেছে। টুনুর ওষ্ঠে গণ্ডে পূর্ব্বের ন্যায় কৃত্রিম বর্ণরাগ নাই—শোণিতের ঢেউয়ে ভাসিয়ে দিয়েছে মুখমণ্ডল অসাধারণ লালিমায়। সে রূপ ভেঙ্গে' বিধাতা তাকে নূতন করে' গড়ে' তুলেছেন। টুনুকে দেখে' সেদিন মাদকতায় চিত্ত ভর্‌ত, লোলুপতা জাগ্‌ত; আজ এই রূপের ডালি অনবদ্য—ভোগের প্রবৃত্তি জাগায় না, পূজার প্রবৃত্তিই দেয়। অমরবাবুর দৃষ্টি ফি'রতে চায় না। সে চেয়ে' রইল টুনুর দিকে লক্ষ্য রেখে'।

নিস্তব্ধ গৃহ। সাড়া নাই দু'জনের মুখেই। কিন্তু টুনুর বক্ষ যেন কেঁপে' উ'ঠল অমরবাবুর অপলক স্থির দৃষ্টিতে। সে ধীরে ধীরে কম্পিত কণ্ঠে ব'লল, "অমরবাবু—"

"কেন? কেন—টুনু!" বিগলিত, বিহ্বল স্বর।

"আপনার প্রয়োজনের কথা বলুন। সময় নষ্ট হচ্ছে!"

"তা' একটু হবে, টুনু। আমার মত দারিদ্র্যপীড়িত সংসার রঞ্জনের নয়। তোমার অকাতর বিশ্রামে এ সংসারের কিছু আসে যায় না, তা' আমি জানি। আমার কথা হয় তো শু'নবে না। তোমায় সে কথা ব'লতেও আমার ভরসা হচ্ছে না।"

নিদাঘের অপরাহ্নে বৃক্ষপত্র অচল স্তব্ধ; হঠাৎ দক্ষিণ দুয়ার খুলে' ঝটকা বাতাসে প্রকৃতির সে নিথর ছন্দ ভেঙ্গে' যাওয়ার মত টুনু অকস্মাৎ হাসির তুফান তুলে' বলে' উ'ঠল, "বলুন অমরবাবু, যা' বল্‌তে এসেছেন বলুন! ভরসা দিচ্ছি বলুন। আমি সে কথা না শুন্‌লে আপনার আইন জারি অন্যায় হবে। বিনা বিচারে রায় যদি দেন, আপীল করব কোন নজিরে?"

টুনুর মুখশ্রীতে এতক্ষণ যে নিবিড়তা ও দৃঢ়তার ছায়া ছিল, এখন তার অনুমাত্র চিহ্ন দেখা গেল না। ভরা জ্যোৎস্নাপ্লাবিত তটিনীর মত উচ্ছল রূপের ঢেউ তার মুখখানিকে উদ্ভাসিত করে' দিয়েছে। ভরসা পেয়ে' অমরবাবু ব'লল, "তোমায় দেখে' সব ভুলে' যাই। যেন বলার কিছু থাকে না। হাঁ, প্রয়োজনের তাগিদেই আসা। একথা না ব'ললে, মিথ্যা বলা হবে। তবে হৃদয়ের পর্দ্দায় পর্দ্দায় যে-রূপ রেখায় রেখায় এঁকে' উঠেছিল, জীবনবিপ্লবে তা' মুছে যায় নি—আজ তা' ভাল করে'ই বু'ঝছি। বুঝি, মুছে' যাওয়ার নয়।"

উদ্বেল হৃদয়, স্পন্দিত ওষ্ঠপুট, কম্পিত আঁখিপল্লব; উত্তর দিতে কণ্ঠ শক্তিহীন হয়। এক উত্তর আসে, অন্য উত্তর তাকে বাধা দেয়। কণ্ঠস্বর এই বিপ্লবে আড়ষ্ট হয়ে' পড়ে। টুনু ব'লতে গিয়েও নিরুত্তর রইল।

অমরবাবুর ভরসা গেল বেড়ে'—সে টুনুর সর্ব্বাঙ্গে পূর্ব্বপরিচিত

পুলকস্পন্দনের সঙ্কেত যেন লক্ষ্য ক'রল। প্রেমের আকুলতায় উদ্‌গ্রীব অঙ্গপ্রত্যঙ্গ নীরবে পূর্ব্বের মত আত্মদানের প্রতীক্ষায়—এমনই মৌন স্থির-মূর্ত্তি টুনু তার বুকে ঝাঁপ দিয়ে প'ড়ত। আজও তার মনে হ'ল, প্রেমের প্রতিমা এখনই ঝাঁপিয়ে পড়্‌বে তার বুকে।

কিন্তু টুনু বসে' রইল স্থির অচঞ্চল। অন্তরে অন্তরে বোধ হয় তার কি এক অনির্ব্বচনীয় দ্বন্দ্ব উ'ঠল। শোণিতলহরী তারই চিহ্ন মসৃণ চর্ম্মের মধ্য দিয়ে ফুটিয়ে দিয়ে যায় যেন রেখায় রেখায় তার মুখে। ব্রীড়াবনতমুখী টুনুর উচ্ছল লাবণ্যশ্রী অমরবাবুকে মাতাল করে' দিল। সে নির্ভয়ে টুনুর কোলে তার জড়-করা হাত দু'খানি নিজের হাতের মধ্যে টেনে' নিয়ে গদগদ কণ্ঠে বলে' উঠ্‌ল, "টুনু শুনেছ বোধহয়, বিধাতার অভিসম্পাতে আমি নিরাশ্রয় - অসহায়। ভিখারীর শূন্য ঝুলি পূর্ণ করে' দিবে কি? যদি আলোয় ভরাও, চিরদিনের জন্য কৃতার্থ হই।"

হাত দু'খানি বরফের মত ঠাণ্ডা। ললাটে স্বেদবিন্দু। বেতস-লতার মত টুনু কাঁপ্‌ছিল থর-থর করে'। মুক্তাফলের ন্যায় বিন্দু-বিন্দু অশ্রু তার চোখের কোণে ফুটে' উ'ঠল। কণ্ঠে ভাষা নাই—নির্ব্বাক্ টুনু।

অমরবাবু টুনুর হাত দু'খানি অস্বাভাবিক জোরে নিজের হাতের মধ্যে টিপে ধরে' ব'লল, "টুনু, কথা কও। অনাঘ্রাত ফুল পূজার সামগ্রী, এ নির্ম্মাল্য আমি মাথায় তুলে' নেব—আমায় ব্যর্থ করো না।"

টুনু অমরবাবুর মুখের দিকে চেয়ে' দে'খল—তার দৃষ্টি প্রসন্ন, অচঞ্চল। কোন ক্ষুণ্ণতা তাতে নেই। কিন্তু বড় তীক্ষ্ণ। অমরবাবুর শিথিল নয়ন সে উত্তাপ-বহনে অসমর্থ, অসামাল হয়ে' পড়ে। সে চায়, আবার দৃষ্টি নত করে। যে চক্ষের সম্মুখে পলকহীন চেয়ে' থাকা ছিল তার একদিন অপরিসীম তৃপ্তি ও আনন্দ, আজ সামর্থ্য হারিয়ে কোথায় তার দুর্ব্বল

দৃষ্টি লুকাবে, পথ খুঁজে' পায় না। টুনু হাত দু'খানি ধীরে ধীরে টেনে' নিয়ে উঠে দাঁড়াল—যেন বিদ্যুন্মূর্ত্তি।

কণ্ঠে ঝঙ্কার উঠ্‌ল যেন বীণাধ্বনি—"অমরবাবু! আমি অবলা, প্রেমের লালসায় বুক দুলে' ওঠে, কিন্তু—"

অকস্মাৎ বজ্রপাতের আশঙ্কায় টুনুর মুখের দিকে অমরবাবু চেয়েছিল—সে দৃষ্টি বড় করুণ, বড় মিনতিপূর্ণ।

টুনু হঠাৎ অমরবাবুর একখানি হাত নিজের করপুটে ধরে' ব'লল, "কিন্তু আমায় মার্জ্জনা করুন।"

এই উত্তর বজ্রঘাতের চেয়ে নিষ্ঠুর। অমরবাবু করজোড়ে ব'লল, "আমায় রক্ষা কর, টুনু—আসন্ন মৃত্যুর কথা শুনিও না।"

"আমার কাছে এ প্রার্থনার আর যে কোন মূল্য নেই, অমরবাবু!"

"কোথায় তবে এ প্রার্থনা জানাব? আমি যে কত অসহায় তা' কি অনুভব কর্‌ছ না?"

"অসহায় বলে'ই তো ভাব্‌না, অমরবাবু। অবলার সহায় পুরুষ, নারীর গৌরব পুরুষের গৌরবে; তাই আপনার এই অসহায় অবস্থা ভারই বাড়াবে, সহায় তো হব না। বিদায় দিন। যে স্মৃতি মুছে' দিতে মুখ ফিরিয়েছি অনির্দ্দিষ্টের দিকে চেয়ে'—সে পথের শেষ কোথায়, জানি না; কিন্তু যে পথে হৃদয় ছুটেছিল ধেয়ে', তার সীমা খুঁজে' পেয়েছি—সে দিকে তো আর চলা যায় না। আমায় মার্জ্জনা করুন।"

অমরবাবুর মনে হ'ল চীৎকার করে' সে কেঁদে' ওঠে—পথ হারিয়ে গভীর অন্ধকারে পথিকের চক্ষে যে আলো ফুটে' উঠেছিল, তা' যেন এক নিমিষে নিভে' গেল। আকুল কণ্ঠে অমরবাবু ব'লল, "টুনু, তোমার পায়ে পড়ি, আমায় বাঁচাও। তোমার আত্মদান আর কিছু না হোক,

একটা ভিক্ষুককে ঐশ্বর্য্যদানের মত পুণ্য কর্ম্মও হবে। নারী-জীবনের ইহাও তো একটা সুমঙ্গল সার্থকতা!"

অমরবাবুর হাতখানা ছেড়ে' দিয়ে টুনু ব'লল, "আপনার অসহায় অবস্থার উপর আমার পরিপূর্ণ সহানুভূতি রইল। তবে নারী-জীবনের এই সার্থকতার চেয়ে আজ বড় সার্থকতার সন্ধান পেয়েছি। কাজেই আর কথা বাড়িয়ে কাজ নেই, আমি বিদায় হই।"

টুনু পা বাড়াল বাহিরের দিকে।

ক্রুদ্ধ সর্পের মত অমরবাবু ফু'লতে লা'গল। কিন্তু আঘাত দেবার দাবী ছিল না—নির্বিষ সর্পের মত তার আস্ফালন টুনুকে স্পর্শ ক'রল না। ক্রুদ্ধস্বরে সে ব'লতে লা'গল, "দেখ টুনু, আঘাত দিয়েছি বটে, সংসার সমাজের অনুশাসনে তোমায় আমি গ্রহণ করতে পারি নি—কিন্তু পরিণীতা ভার্য্যা না হও—তুমি যে আমার স্ত্রী—এ কথা কোনদিন অস্বীকার ক'রতে পারবে না। আজ এই অবস্থা তোমার উত্তম অবস্থা নয়—প্রতিক্রিয়ার আগুন চিরস্থায়ী হয় না—এ কথা মনে রেখো।"

টুনু চলে' যাচ্ছিল—ফিরে' দাঁড়িয়ে' অমরবাবুর মুখের দিকে চেয়ে লঘু হাস্যে তাকে যেন অপমানের বেত্রাঘাত ক'রল।

অমরবাবু আরও রেগে' উঠে' ব'লল, "এ স্পর্দ্ধা আমার কাছেই দেখালে—যত ক্ষণ বেঁচে' আছ, টাট্‌কা রক্ত-মাংসের দাবী যত ক্ষণ মরেনি, সে দাবী উপেক্ষা করতে পারবে না—এ কথাটা মনে রেখো।"

কথা শুনে'ই টুনুর চক্ষে ক্রোধের বক্র আভাষ ফুটে' উ'ঠল, সে ব'লল, "আপনি তিরস্কার করতে পারেন—কিন্তু এ কথাটাও মনে রা'খবেন, নারী বু'ঝতে শিখেছে, রক্তমাংসের দাবীর চেয়ে আরও দাবী

তার আছে। রক্তমাংসের দাবী ফিরিয়ে দেওয়া যায়, সে দাবী ফেরান যায় না, অমরবাবু। কিন্তু সে কথা আপনার সঙ্গে নয়। আমি কেবল ভাব্‌ছি—রক্তমাংসের দাবীর দায়টা কোন্‌দিক থেকে আগে আসে, আর সে দাবী নারীকে কত ছলনাই না করে!"

টুনু হাসি সম্বরণ ক'রতে পার্‌ল না—হিঃ হিঃ করে' হেসে' আবার ব'লল, "আপনার পূর্ব্ব স্ত্রীর গর্ভে কোন সন্তানাদি হয় নি?"

কথায় কথায় এমনই বিষের জ্বালায় অমরবাবু অস্থির হয়ে' পড়্‌বে, এ আশা সে করে নি। টুনুর সঙ্গে তার যে নিবিড় সম্পর্ক সে তার মর্য্যাদা না রাখ্‌তে পার্‌লেও, টুনুর বিবাহ করে' না থাকাটা তার পৌরুষের জয় বলে'ই তার ধারণা ছিল—আজ এই প্রত্যাখ্যানে সে ভেঙ্গে' যেন গুঁড়া-নাড়া হয়ে' গেল। কাতরকণ্ঠে সে ব'লল, "বিপদ্‌ তো এইখানেই বেশী। তা' না হলে' এত দীনতা আমার কিসের জন্যে—কেনই বা আমার এ মিনতি!"

"বটেই তো, আর একটু সতর্ক হ'লে এ দায় থেকেও আপনি মুক্তি পেতে পার্‌তেন। তবে আসি, অমরবাবু। এখন বোঝা গেল—প্রেমের চেয়েও স্বার্থের দায়টাই আপনাকে টেনে' এনেছে আমার কাছে। সে কাজ আমি আনন্দ-সহকারেই বুক পেতে নিতুম—যদি আপনার সঙ্গে তাদের সম্বন্ধ না থাকৃত!"

টুনু তখন দরজার কাছে পা বাড়িয়েছে। অমরবাবু প্রগল্‌ভের মত তার আঁচলখানা ধরে' দাবী জানিয়ে ব'লল, "মানে মানে কথা না শোন, তোমার সঙ্গে আমার গোপন সম্বন্ধের কথা তোমার আশ্রয়দাতার কর্ণেও পৌছবে।"

কাপড়খানা শ্লথ করে'ই ধরা হয়েছিল—হেঁচ্‌কা টানে তা' খসে' গেল তার হাত থেকে। বিদ্রূপের অট্টহাস্য তার কর্ণে প্রতিধ্বনি তু'লল।

ঘরে কেহ নাই, শূন্য দৃষ্টিতে অমরবাবু বসে' রইল অসহায়ের মত অবাক্ হয়ে।

এক ঝাঁকুনি খেয়ে' টুনুর গেল ধ্যান ভেঙ্গে'—"কি ব্যাপার?"

রঞ্জন হন্তে-মুখী হয়ে' বলে' উঠ্‌ল, "আরে এস, রেখে' দাও তোমার ধ্যান।"

এমন ধৈর্য্যহীন অবস্থা রঞ্জনের সে কোনদিন দেখে নি—যেন পাগলের মত তার মূর্ত্তি।

"তোমার কথাই সত্য টুনু, তোমার কথাই সত্য—অপরাধের মাত্রা আর সাম্‌লাতে পার্‌ছি না। ঠাকুর দেবতা সত্যই যদি মানো আর তার মধ্যে যদি কিছু বস্তু থাকে, তা' হ'লে এ হতভাগ্য বন্ধুটার আব একটু চক্ষু খুলে' দাও—দোঁহাই তোমার।"

"কি বল্‌ছ তুমি? নেশা-টেশা কর নি তো?"

"তা' হ'লেই হ'ত আর কি! ঝাঁকুনি খেয়ে' আর পার পেতে না—প্রহারেণ ধনঞ্জয়ঃ হ'ত। সত্যিই বল্‌ছি, তোমার উপর আমার বিশ্বাস হচ্ছে। তোমার বৌদিদি নিষ্পাপ; কিন্তু ভাব্‌বার কূলকিনারা রইল না—এখন কি করি বল, দেখি?"

"আগে বল, কি এমন দিব্যদৃষ্টি পেলে, যে আমার উপর অস্বাভাবিক চড়াও হয়ে আমার নিয়ম-ভঙ্গ কর্‌লে—তোমার জ্বালায় সাধন-ভজন বুঝি ছাড়্‌তে হয়!"

"আঃ, তা' হ'লে বাঁচি। অমরবাবুর সঙ্গে দেখার পর, তোমার ধ্যান-ধারণার বাতিকে বাড়ীশুদ্ধ লোকের দম বন্ধ হয়ে' যায়, কোন খবরই তো আর রাখ্‌বে না? তিনু ফিরে' এসেছে, শুনেছ?"

"কে তিনু?"

'একেই বলে, সাত কাণ্ড রামায়ণ পড়ে' এক বর্ণ জ্ঞান না হওয়া। তিনু, তিনু, আমার মাস্‌তুতো ভাই! মনের পাপ—ছোঁড়াটাকে অপরাধী করা।—আর জ্যোৎস্না! কোথায় গেল জ্যোৎস্না! টুনু, তুমি এস—"

রঞ্জন ছুটে' চলে' গেল ঘর ছেড়ে।

টুনু গত তিন দিন বাড়ীর খবর কিছুই রাখে নি—মায়ের অনুমতি নিয়ে একান্ত মনে ঠাকুর-ঘরেই থাক্‌ত। সন্ধ্যার পর নিজের হাতে হবিষ্যান্ন রেঁধে' খেত। যে আঘাত সে দুঃসাহসের সহিত অমরবাবুকে দিয়ে জয়ের অঞ্চল দুলিয়ে ফিরেছিল, তার প্রত্যাঘাত এমন অসহনীয় হবে, সে আগে বোঝে নি। সর্প দংশন করে মানুষকে, বিষের জ্বালায় মানুষই পুড়ে' মরে না—অবসন্নতার ঘোরে সর্পও নির্জ্জীব হয়ে' পড়ে। হাঁ—অমরবাবুকে সে অপমানের আঘাত দিয়ে, ফিরিয়ে দিয়েছে বিমুখ করে'! শাস্তি দিতে তার প্রবৃত্তি নেই—সে অধিকারও তার আছে বলে' সে মনে করে নি কোনদিন। কিন্তু অপরাধী নিজেই বিধাতার ইচ্ছায় বিচারকের আসনে তাকে যখন বসিয়ে দিল, তখন অপরাধের দণ্ডবিধান করতে হবে বৈকি! কি অত্যাচার! জাতি, ধর্ম্ম, সমাজ যখন পরিপন্থী, তখন নারীর হৃদয় নিয়ে পুরুষের খেলা, তার আনন্দ-লীলা হ'তে পারে; কিন্তু নারীর পক্ষে সে যে মৃত্যুদণ্ড! সে দিন ছিল তার রক্তমাংসের রাক্ষসী ক্ষুধা—আজও সে এসেছে দাবী নিয়ে হৃদয়ের নয়, স্বার্থের—তাকে ধাত্রী হয়ে' তার অতীতের জীবন-ক্ষেত্রের সেবা ক'রতে হবে। পুরুষের দাবী কত পাপে নিজেকে কত রকমেই না কলঙ্কিত করে! ভোগের লালসায় পুরুষের চাতুরী যেখানে সুযোগ পায়, সমাজের আশ্রয় লয়, কোথাও সমাজ অস্বীকার করে; ধর্ম্মে, শিক্ষায়, এমন কি বিজ্ঞানের গোলকধাঁধায় নারীকে ভোগের

ক্ষেত্র করাই পুরুষের প্ররোচনা। নারীর কল্যাণ পুরুষ দেখে না। কত চিন্তা, কত দুর্ভাবনা—প্রতিকারের কান্নায় বুকের শিরা কেঁপে' ওঠে। রুদ্ধ কণ্ঠে হাহাকার স্তম্ভিত হয়। সে কি উৎকট জ্বালা! প্রতিশোধের সঙ্গে করুণার সংমিশ্রণ, জ্বালার সঙ্গে সান্ত্বনা—বিষ ও অমৃতের মিশ্রণের এ দ্বন্দ্ব দূর না হ'লে টুনুর কণ্ঠে সুধাবিগলিত গানের ঝরণা যে ঝরে না—সে তিনদিন তাই ব্রতধারিণী তপস্বিনীর মত নির্জ্জন-বাসেই ছিল।

রঞ্জন সে মানা অস্বীকার করে'ই তার ধ্যানভঙ্গ করে' দিয়ে গেল। প্রথমে সে বিরক্ত হয়ে' উঠেছিল; কিন্তু রঞ্জনের শিশুর মত আচরণে তার কৌতূহল বেড়ে' উ'ঠল—আর কিছু না বুঝুক, জ্যোৎস্নার উপর রঞ্জনের মনে যে সংশয়-মেঘ ঘনিয়ে উঠেছিল, যে কোন কারণেই তা' যে অপসারিত হয়েছে, সে বিষয়ে তার সন্দেহ রইল না।

অপরাহ্নের শেষ রৌদ্রটুকু সম্মুখের নারিকেল-শাখায় ঝিলিক্ তুলেছিল; টুনুর গলায় গান এল সুড়সুড়িয়ে—

"মধুর মধুর তুয়া রূপ
জগজন-লোচন অমিয়-স্বরূপ।"

মায়ের দুয়ারে এসে' সে থম্‌কে' দাঁড়াল। অবাক্ হয়ে' রঞ্জন বসে' আছে মেঝের উপর—তার সম্মুখে গৈরিক-বসনধারী এক তরুণ। মা খাটের উপর পা ঝুলিয়ে হাস্‌ছেন—অপূর্ব্ব ঘটনার যেন শেষাঙ্কের অভিনয় হচ্ছে!

টুনুর গলা শু'নতেই রঞ্জন এক লম্ফে দরজার কাছে গিয়ে তার হাতখানা চেপে' ধরে' হিড়্-হিড়্ করে' ঘরের মধ্যে নিয়ে এল। ব'লল, "ব'স। তিনু, আর একবার সব কথা বল টুনুকে। তুই চিনিস্ না, ও চোখ বুজে' বুজে' সব দেখে! আমি কত অন্যায় ভেবেছি—তা'ও ওর দৃষ্টি এড়ায় নি।"

মা ব'ললেন, "টুনু, আমি ব'লছি, দে তুই তোর বন্ধুর কাণ দুটো মলে'—ছোঁড়া তোকেই শুধু মানে নি তা' নয়—আমার কথাও অবজ্ঞা ক'রেছে।"

"মায়ের কথা অবহেলা ক'র্‌তে পা'র্‌বে না—দিতেই হবে কাণ মলে'।"

রঞ্জন আজ বালকের চেয়েও লঘু। মায়ের অনুরোধে তিনু পূর্ব্বানুবৃত্তি করে' গেল—টুনু বুঝ্‌ল, কত তুচ্ছ ঘটনায় নারীত্বের মর্য্যাদাহানি অনুভব করে' জ্যোৎস্না শিবের ন্যায় স্বামী, সাক্ষাৎ ভগবতীর ন্যায় শাশুড়ী, এই ইন্দ্রভবন পরিত্যাগ করে' চলে' গেছে। তাকে ফিরিয়ে আন্‌তেই হবে পৃথিবী খুঁজে'। কিন্তু তার মনে হ'ল—হতভাগ্য নিধুবাবুর কথা; সে জিজ্ঞাসা ক'রল, "কোথায় সে রোগী নিধুবাবু?"

রঞ্জন অশেষ উৎসাহে টুনুর হাতখানা ধরে' হিচ্‌ড়ে' হিচ্‌ড়ে' নিয়ে ছুট্‌ল বারান্দার সীমান্তে একখানি ঘর লক্ষ্য করে'।

খাটের উপর শুয়ে' আছে নিধুবাবু—মানুষ বলে' তাকে চেনা যায় না। তার উপাধানের পাশে রুমালে বাঁধা একটা পুঁটুলী। রঞ্জনকে দেখে' তার চক্ষে উল্লাসের ঢেউ উ'ঠল—অতি ক্ষীণকণ্ঠে সে ব'লল, "এস ভাই, এস।"

রঞ্জন ব'লল, "এই জ্যোৎস্নার ভাই নিধুবাবু। এই পুঁটুলীতে জ্যোৎস্নার অলঙ্কার।"

তাড়াতাড়ি রুমালখানা খুলে', সীঁথি, শতনরী প্রভৃতি অলঙ্কারগুলি বের করে' সে টুনুর সম্মুখে ছড়িয়ে দিল, বল্‌ল, "বল তো নিধুবাবু—লাইন ক্রস করে' যাওয়ার সময়ে কেমন করে' গ্রেপ্তার হলে'। তার পর গয়নার পুঁটুলি দেখে', তোমায় পুলিশ কেমন করে' চালান

দিল—দাগী চোর, সঙ্গে সঙ্গে দুই বৎসর কারাদণ্ড—আর জ্যোৎস্না, সে একাকিনী ভীড়ের মধ্যে হারিয়ে গেল। কোথায় গেল—তার কি হ'ল—কেউ তো তা' জানে না। শুন্‌ছ, টুনু?"

টুনুর চোখে জল গড়িয়ে প'ড়ল। ঘটনা যেমনই করুণ, তেমনই মর্ম্মান্তিক। তিনকড়ি বাবু সম্পর্কে দেবর হ'লেও, রহস্যের মাত্রা এমনই বাড়িয়ে ফেলেছিলেন, যে সতীলক্ষ্মী বধূঠাকুরাণীর তা' পীড়নই মনে হয়েছিল। লুব্ধ ভ্রাতার প্ররোচনায় স্থানভ্রষ্টা জ্যোৎস্না—না জানি কোথায়, কত ব্যথায় তার দিন অতিবাহিত হচ্ছে! টুনুর চিন্তাস্রোতে বাধা দিয়ে হঠাৎ রঞ্জন বলে' উঠ্‌ল, "টুনু, তুমি সব জান, বল্‌তে পার, সে বেঁচে' আছে কিনা? যদি বেঁচে' থাকে—কোথায় আছে বল্‌তে পার? কোথায় গেলে তার দেখা পাব? টুনু, তোমার দেবতাকে আমি স্বীকার করে' নেব—মানুষের এই উপকার স্বর্গের দেবতা কি করবেন না?"

ক্ষীণকণ্ঠে নিধুবাবু ব'লল, "আমায় গলা টিপে' মার—কত পাপ করেছি—এ পাপের প্রায়শ্চিত্ত নেই। মায়ের পেটের বোনকে রাজার ঘর থেকে পথে দাঁড় করিয়ে দিলুম!"

তার অস্থিচর্ম্ম-সার গণ্ডের উপর দিয়ে অশ্রুধারা গড়িয়ে পড়্‌ল।

"দুই বৎসর কেঁদে'ই কাটিয়েছি' জেলে—খালাসের দিন শুন্‌লুম, গহনাগুলো কেউ সনাক্ত করতে পারে নি, তা' আমারই আছে, তা'ই একে নিয়ে রুগ্নদেহে সেবাশ্রমেতেই আশ্রয় নিলুম। ঈশ্বর আছেন, রঞ্জনবাবু, ঈশ্বর আছেন,—তা' না হ'লে' সেখানে এমন আপনার জনের দেখা পাব কেন? ঐ তিনুবাবু রঞ্জনবাবুর মাস্‌তুতো ভাই।"

"শু'নছ টুনু? এই ছোঁড়াটার আক্কেল—বি-টি পাশ করে' সাত ঘাট ঘুরে' গৌহাটীতে খুলেছে সেবাশ্রম—যত ম্যালেরিয়া-রোগীর

আড্ডা—নিজেরও শরীর কালি হয়েছে! এখন সবই তো ফিরে' পেলাম—আমার হারানিধির সন্ধান কে দেবে, টুনু?"

টুনু নিধুবাবুর চক্ষের জল কাপড়ের খোঁটে মুছিয়ে দিয়ে মাথায় বাতাস করতে লাগ্‌ল—এমন করে' কোন পুরুষের কাছে সেবার আসন পেতে তাকে রঞ্জন বস্‌তে দেখে নি কোন দিন, রঞ্জনের বিস্ময়বিহ্বল দৃষ্টি টুনুকে যেন বিদ্ধ করতে লাগ্‌ল। টুনু হেসে' ব'লল, "আজ উৎসবের সূচনায়, মুক্তির আনন্দে আমারও প্রাণ ভরে' উঠেছে—আজ মাতৃত্বের জয়গান উঠ্‌ছে বুকে তরঙ্গ তুলে'। আজ পুরুষেরও সেবার অধিকার বিধাতা আমায় হাতে করে' দিচ্ছেন—আমার তপস্যা তিন দিনও পূর্ণ হতে' দিলেন না—"

"বাঁচিয়েছি তোমায়—তিন দিন তপস্যায় থাক্‌লে তোমায় কি আর খুঁজে' পেতুম? কিন্তু টুনু, সেবার অধিকার পরে হবে—জ্যোৎস্নাকে খুঁজে' বার করার ভার নাও।"

মা অনেক বুঝালেন, রঞ্জনের উপদেশেও কোন ফল হ'ল না—তিনকড়ি ব'লল, "যে পা ছুটিয়ে দিয়েছি তা' আর ফেরান যায় না—সংসার-ধর্ম্মে রুচি নেই।"

মা ব'লেন, "মায়ের প্রতিও তো একটা কর্ত্তব্য আছে—তোমার রুচি নিয়েই তো কথা নয়! এসব ধর্ম্ম কলির ধর্ম্ম, পাপ ছাড়া কিছু নয়।"

তিনকড়ি হেসে' উঠ'ল, ব'লল, "মায়ের প্রতি কর্ত্তব্য মানুষের বড় কর্ত্তব্য নয়, মাসীমা—তা' যদি হ'ত, শঙ্কর, নিমাই, বিবেকানন্দ এদেশে জন্মাত না, সকলেরই মা ছিল।"

"তুই কি শঙ্কর, বুদ্ধ হয়েছিস্? বড় বড় কথাই শিখেছিস্, ঘটে বুদ্ধি নেই কিন্তু এক ফোঁটা! বিয়ে-থা না কর, মায়ের অভাব অভিযোগের দিকে সন্তান যদি দৃষ্টি না রাখে—মায়ের অবলম্বন আর কি আছে?"

"আমি ভগবান মানি না, কাজেই এই সহজ দোহাই দিতে চাই না—যা' বিষয়সম্পত্তি আছে মাসীমা, মায়ের আমার ভাব্না নেই।"

"ভগবান মানিস্ না, সন্ন্যাসী হয়েছিস্—"

"সন্ন্যাসী আর হলুম কোথায়? শরীরটা আছে, নিজের পেটের খোরাকের জন্য কতটুকু আর খাটুনী! পরের সেবায় উৎসর্গ করেছি দেহটাকে। যে শান্তি ও আনন্দ পাই—তাতেই ভরে' আছি, মাসীমা। কাপড়খানা রঙিয়েছি, অনেক সুবিধা আছে।"

"কর্ত্তা বল্তেন, কলিযুগে ভণ্ড সন্ন্যাসীর সংখ্যাই বাড়্বে—তোকে দেখে' তাঁর কথাই সত্যি মনে হচ্ছে। যখন কথা শুন্বি না, তখন আর কি কর্ব—তবে মাকে একবার দেখা দিয়ে যাস্।"

তিনকড়ি প্রণাম করে' উঠে' গেল। রঞ্জনও তার হাত ধরে' তাকে নিজের ঘরে নিয়ে এসে' বসাল। যন্ত্রপুত্তলিকার মত সে এসে' বসল ঘরের মধ্যে একখানি সোফায়। যে টেবিলে বসে' জ্যোৎস্নাকে সে পড়াত, চা খেত, সেখানি তেমনই সেইখানে বসান আছে। আলমারিতে, আল্নায় পূর্ব্বের মত দ্রব্য-সামগ্রী সজ্জিত, কিন্তু তবুও শোভাহীন গৃহ। তিনকড়ি একটী দীর্ঘনিঃশ্বাস ফেল্ল।

টুনু এ'ল খাবারের থালা হাতে করে'। হেসে' ব'লল, "বৈরাগী মানুষদের আমি চিনি—যখন মায়ের কথার অবাধ্য, ভায়ের মানও রাখলেন না, তখন গরীবের অনুরোধ টি'কবে না, জানি—তবে যাওয়ার আগে একটু মিষ্টি মুখ করে' যান। আমি আপনার নূতন বন্ধু—একটু মনে রা'খবেন।"

এই কয় দিন টুন্নুর সঙ্গে তিনকড়ির যেটুকু আলাপ সম্ভব হয়েছিল, তাতে সে এই মেয়েটীকে অসাধারণ চরিত্রের বলে' ধারণা করে' নিয়েছিল। টুন্নুও খুঁচিয়ে খুঁচিয়ে অনেক কথা জিজ্ঞাসা করায়, তিনকড়ি বুঝেছিল—সে এমন এক জায়গায় আঘাত দিতে চায়, যেখানে তার গোপন ব্যথাটী বিষিয়ে আছে থর নিয়ে। সেও এসেছিল নিজেকে খালি করে' দিতে—যে ভার বুকে নিয়ে সে অতিষ্ঠ তা' থেকে। ঘরে আর কেউ ছিল না—রঞ্জন আর টুন্নু। যাওয়ার সময়ে এই সুযোগের সদ্ব্যবহার সে করে' নিল।

তিনকড়ি বল্‌ল, "একটু মিষ্টি মুখ নয়, পেটভরা খাবার নিয়ে এসেছেন—কিন্তু খাওয়ার আগে আপনাকে সাক্ষ্য রেখে' দাদাকে কয়েকটা কথা বলে' যাব—আপনি রাজী আছেন তো?"

"আপত্তি নেই; কিন্তু শেষে বিচারকের সাম্‌নে না সাক্ষ্য দিতে হয়, এই সর্ত্ত করা রইল।"

"না মোকদ্দমা তত দূর গড়াবে না, নিজের অপরাধের বিচার নিজেই চুকিয়েছি। আমার কেবল জানিয়ে যাওয়া।"

তিনকড়ির মুখখানি গম্ভীর ও অপ্রসন্ন হয়ে পড়্‌ল। রঞ্জন ভেবে' কুল-কিনারা পেল না, কি সে ব'লতে চায় এমন করে' গোড়া বেঁধে'। টুন্নু ও রঞ্জন দু'জনই তার মুখের দিকে চেয়ে' রইল

"আপনাকে একটা কথা জিজ্ঞাসা করি। আপনি তো নারী—উচ্চশিক্ষিতা বল্‌তে যাদের বুঝায়, আপনিও তাদের একজন। বলুন দেখি, পুরুষ ও নারীর মধ্যে যে ছেদ পড়ে' আছে চিরযুগ ধরে', তা' পূরণ করার বিজ্ঞান কি, সাধনা কি? শুধু ইউনিভার্সিটির গ্র্যাজুয়েট হ'লে এ প্রশ্ন আপনাকে কর্‌তুম না। আপনি চোখ বুজে' বসেন, মালা জপেন, যা' নেই, কোনদিন হবে না, এমন কিছুর কল্পনায় বেহুঁস্ হ

থাকেন ; তবুও আমার মনে হয়—এই ফাঁকের মধ্যে বস্তুতন্ত্র এমন কিছু খুঁজ্ছেন যা' নারীকে পূর্ণ করে' দেয়। ঠিক্ ব'লছি কি না, বলুন? আপনাকেই তাই জিজ্ঞাসা ক'রছি, আমার প্রশ্নের উত্তর দিতে পারেন?"

টুনুকে উত্তর দিতে হ'ল না, আবেগ-ভরে তিনকড়িই একটানা বলে' যেতে লা'গল—"দাদার সংসারে এসেছিলাম লেখাপড়ার দায়ে, কিন্তু কত বড় প্রতারণা তা' কেউ বোঝে নি—আমিও না। আসলে ছিল পুরুষের বুকে যে ফাঁকটুকু তা' পূর্ণ করারই দুরাকাঙ্ক্ষা। শুন্ছেন আমার কথা?"

টুনু 'হাঁ' করে' চেয়েছিল। তিনকড়ি বল্ল, "প্রয়োজন হ'ল, দাদার চেয়ে বৌদিদিকে পড়াবার ভারটা বেশী করে' নেওয়া। আশ্চর্য্য এই, নিজের লেখাপড়ার মত বৌদিদিকে পড়ানটাও ছিল না আসল প্রয়োজন, কিন্তু কেউ কি সেদিন তা' টের পেয়েছিল! আমিও না, দাদাও না, বৌদিদিও না।"

কথাগুলো রঞ্জনের কাছে হেঁয়ালীর মত মনে হচ্ছিল্। সে ব'লল, "পাগলের মত কি বল্ছিস্ তুই?"

"সব কথা শুনে' যাও—মানুষের অতর্কিতে তার বুকের বুভুক্ষু ক্ষুধা এমন ভাবেই প্রবঞ্চনা করে! যা' প্রয়োজন নয়, তাই সে প্রয়োজন বলে' সাম্নে ধরে; তা' না হ'লে প্রবঞ্চনার দুর্ল্লঙ্ঘ্য মায়ার মাহাত্ম্য থাকে না। পড়াতে পড়াতে অতর্কিতে শূন্য হৃদয়ের পূর্ত্তি-কামনাই জেগে' উঠ্ল—কিন্তু যে বস্তু যার খাদ্য নয়, এমন বস্তু কেউ যদি গলাধঃকরণ করে, তা' উদ্গার করে'ই ফেল্তে হয়—আবার খাদ্যবস্তুর যদি চৈতন্য থাকে, সে আক্রমণকারীকে আঘাত দিয়ে বুঝায়, উহা তার অনধিকার-চর্চ্চা। আমার কথা বুঝেছেন কি?

টুনু হেসে' ব'লল, "খাদ্যাখাদ্য-বোধ যদি উভয় পক্ষেই ঘটে, সে বিশ্লেষণ বাদ দেবেন না—কিন্তু !"

"সে অভিজ্ঞতা আমার হয় নি, বোধ হয় সে কথা আপনি জানেন। আমি বল্‌ছি একপক্ষেরই কথা। আমার কথা শেষ হয়েছে, আর দুই ছত্র ব'লব—দাদাকেই শুনিয়ে যাই—যে ক্ষুধার্ত্ত, খাদ্য তার মুখের কাছে ধরে' দিতে নেই। এ সংসারে সেই অবস্থা আমার হয়েছিল। আমি—"

কণ্ঠস্বর কঠিন ও রুক্ষ হয়ে' এল। রঞ্জন ব'লল, "তিনু, আমি বুঝেছি, আর ব'লতে হবে না—"

উচ্ছ্বসিত কণ্ঠে তিনকড়ি বলে' উঠ্‌ল, "কি বুঝেছ তুমি, জানি না—আজ এই গৃহখানিতে যে হাহাকার, তার মূলে আমি ছাড়া আর কিছু আছে কি না!" খানিকক্ষণ চুপ করে' থেকে আবার সে বল্‌ল, "পুরুষের সঙ্গে নারীর সম্বন্ধে যে গুরুত্ব, সমাজে তা' যদি তরল ও লঘু করে' তোলা হয়, সম্বন্ধের ব্যভিচার অবশ্যম্ভাবী। এখানে প্রগতির নামে অধোগতির পথই প্রসারিত হয়। মনে পড়ে, দাদা পিক্‌চার-প্যালেসের দরজায় আমাদের প্রতীক্ষায় তোমার দাঁড়িয়ে থাকা—সেদিন মিথ্যা বলেছি।"

তিনকড়ির কণ্ঠ রুদ্ধ হ'ল—সে অস্থির হয়ে রঞ্জনের পা দুটো জড়িয়ে ধরে' বলে' উঠ্‌ল, "কিন্তু একটী মুহূর্ত্তের জন্য অপরাধী আমার বৌদিদি নন। সম্পর্কে আমি তাঁর দেবর, তিনি আমার পরমাত্মীয়া। আমার সাহচর্য্যে তিনি একদিনও নিজেকে কলঙ্কিত করেন নি। তাঁর একনিষ্ঠ স্বামিপরায়ণতা, বিশুদ্ধ স্বভাবের উত্তাপে আমিই পুড়ে' ছাই হয়ে গেছি—আমায় ক্ষমা কর, দাদা।"

রঞ্জন বিহ্বল হয়ে' প'ড়ল। তার মনে প'ড়ল একটী একটী করে' প্রতিদিনের ঘটনা। কোন প্রশ্ন করার প্রবৃত্তি তার ছিল না।

কিন্তু তিনকড়ি কোন ঘটনাই অন্ধকারে লুকিয়ে রাখ্‌ল না—জ্যোৎস্নার ব্যথা ও কাতরতার করুণ চিত্র সে চক্ষের জলে ফুটিয়ে তুল্‌ল জীবন্ত ক'রে'। রঞ্জনের চক্ষে জলধারা বর্ষিত হ'ল, টুনু কেঁদে' সারা হ'ল; কিন্তু এই অসম্ভব আলাপনের মধ্যে টুনু ও রঞ্জন যখন আত্মহারা, সেই ফাঁকে তিনকড়ি ঘর ছেড়ে' বেরিয়ে গেল—এমন অছিলায়, যে তাহাই যে তার প্রস্থান-পর্ব্ব, দু'জনেই একথা বুঝ্‌তে পার্‌ল না। পরে সহসা তিনকড়ির পুনরাগমনে বিলম্ব দেখে' দু'জনেই খোঁজাখুঁজি ক'রে' দেখ্‌ল, তখন তিনকড়ি চ'লে' গেছে অনেকক্ষণ।

উক্ত ঘটনার পর বাড়ীর অবস্থা আবার এক নূতন মূর্ত্তি ধারণ ক'রল। টুনুর গানও গেছে থেমে—আর রঞ্জনের উচ্ছ্বসিত আকুলতা গেছে মুষ্‌ড়ে'। মা'ও দুশ্চিন্তায় শয্যাশায়িনী হয়েছেন। বাড়ীতে কারও মুখে বড় আর কথা নেই—সকলেই যন্ত্রের মত কাজ করে, কারও সহিত সম্পর্ক কেউ তেমন রাখে না। নিধুবাবু থাকেন রোগশয্যায় শুয়ে', যথারীতি তার ব্যবস্থা আছে—ঔষধ পায়, পথ্য পায়। মরণের প্রতীক্ষায় সে যেন দিন গুণে' যাচ্ছে। এখন সকলেরই মনে হয়েছে—জ্যোৎস্নার খোঁজ না পেলে, তাকে ফিরিয়ে আন্‌তে না পা'রলে এ সংসারে আর কোন গতি নেই—কারও প্রাণও আর যেন রক্ষা পায় না।

সকাল হয়, সকলেরই ঘুম ভাঙ্গে; কিন্তু কেউ কারও সঙ্গে কথা কওয়া প্রয়োজন মনে করে না। টুনু ঘণ্টার পর ঘণ্টা ধ্যান করে—লক্ষ বার মন্ত্র জপ্‌লেও আর বাধা পায় না। তার ছিঁড়ে সেতারটা অনাদরে প'ড়ে' আছে ধূলাধূসরিত ঘরের এক কোণে, সেদিকে তার ভ্রূক্ষেপ নেই। বাহির থেকে সাধন তার জমে' উঠেছে ঘনিয়ে, কিন্তু অন্তরে তার এই সেতারের সুরটাই বেজে' ওঠে অনুক্ষণ, কোথায় জ্যোৎস্না, কোথায় এই

সোণার সংসারের লক্ষ্মী-ঠাকুরাণী লুকিয়ে' আছেন সকলের দৃষ্টিকে আড়াল করে'। মা মনে করেন, বুঝি অভিমানে কোন নদীর বুকে সে প্রতিমা আত্ম-বিসর্জ্জন করেছে—অথবা কোন পাষণ্ডের হাতে সর্ব্বহারা হয়ে' তার ফিরে' আসার পথ চিরদিনের জন্য বন্ধ হয়ে' গেছে—এতদিন গেল, বেঁচে থাকার মত তার অবস্থা থাক্‌লে সে কি ফির্‌ত না—রঞ্জনের উপর তার রাগ থাকুক, মায়ের জন্য তার মন ছট্‌-ফট্‌ ক'রতই! সে যখন ফেরে নি, আর সে ফির্‌বে না। নৈরাশ্যের অন্ধকারে দুই চক্ষু ঝাঁপিয়ে জলধারা ঝরে। বুঝি এই শয্যাই তাঁর মরণশয্যা হ'ল!

রঞ্জন ঘরময় ছুটাছুটী করে—একবার মায়ের দরজায়, আর একবার টুনুর দরজায় উঁকি মেরে' ফেরে। মনে হয়, দু'দণ্ড তাঁদের সঙ্গে কথা করে' মন হাল্‌কা হবে। কিন্তু ব্যথার পাষাণভার যদি লঘু হয়, সে আর এখন তা' হ'লে দাঁড়িয়ে থা'কতে পা'রবে না—জ্যোৎস্নার জন্য চিন্তায় চিন্তায় ঘনীভূত বেদনার বোঝাই জীবনের যেন ভার রক্ষা করে। সে কাঁদে না, কথা কয় না, কারও মুখ পানে ফিরে' চায় না—দম বন্ধ করে' ছুটে' বেড়ায়। নিঃশ্বাস বন্ধ করে'ই সে দাঁড়িয়ে থাকে আকাশের দিকে চেয়ে'। কত রাত্রি অনিদ্রায় কেটে' যায়, তার হুঁস নেই—জীবন যেন জ্যোৎস্নাময়!

জীবনের ভার লঘু করে' দেয় টুনুর হাসি, টুনুর গান, টুনুর রূপ, টুনুর কথা; সে তাই নিজেই তাকে একদিন নিষেধ করে' দিয়েছে—খাওয়া-দাওয়া, সেবা-শুশ্রূষার ভার থেকে। টুনু অবস্থা বুঝে'ই আড়ালে দাঁড়িয়ে সকল সুব্যবস্থা করে—সেও তন্ময় হয়ে' ভাবে, এই ক্ষুদ্র সংসারটী মরুভূমির মত শুকিয়ে বালুময় হয়ে' যাবে, যদি গৃহের অধিষ্ঠাত্রী দেবী ফিরে' না আসে, যদি তাকে ফিরে' না পাওয়া যায়।

এমনই করে' ঘোর সঙ্কটে রঞ্জনের ক্ষুদ্র সংসার থম্‌কে' থম্‌কে' মন্থর গতিতে চলেছিল।

মায়ের প্রাণে সোয়াস্তি ছিল না। নিজের শরীর সুস্থ নয়, কাদুর মুখেই তিনি সব খবর নেন। ঘরেই তিনি অধীর হয়ে কাদুকে ব'ললেন, "ডাক তো কাদু তোর নূতন দিদিকে, সাড়া-শব্দ যে আর কারুও পাই না; পুরী আমার অন্ধকার, রাম যেন বনবাসে গেছে!"

অনেকদিন পরে টুনু এসে' মায়ের চরণে প্রণতি জানাল—দু'জনেই দু'জনের মুখপানে চেয়ে' দে'খল—সংসারের হাওয়াই বিষিয়ে উঠেছে। শীর্ণ বিশীর্ণ মূর্ত্তি উভয়েরই। টুনু ব'লল, "মা তুমি রোগে ভুগ্‌ছ, চিকিৎসা-পত্র কিছু ক'রলে হয় না?"

মা ও ব'ললেন, "এ তোমার কেমন চেহারা হয়েছে? সে পদ্মকলির মত তোমার কাঁচা মুখখানি শুকিয়ে যে কালি হয়ে' গেছে! রঞ্জন বুঝি আর কিছু দেখে না?"

টুনুর মুখে ম্লান হাসি। মা চক্ষু মুদিত করে' ব'ললেন, "আর গানও তো গাও না, মা"! তারপর দীর্ঘ-নিঃশ্বাস ফেলে' ব'ললেন, "উৎকণ্ঠার দিনে তবুও মানুষ বাঁচে; কিন্তু আশার সূত্র ছিঁড়ে' গেলে, প্রাণ আর টেঁকে না। আমাদের এই অবস্থা। আচ্ছা, সত্যই কি বৌমাকে আর ফিরে' পাব না?"

কাদুর চোখে জল এল, টুনুও নিরুত্তর। গভীর নিস্তব্ধতায় ঘরখানি থম্-থম্ ক'রতে লা'গল।

দুম্-দুম্ করে হাঁফাতে হাঁফাতে রঞ্জন এসে' ব'লল, "ভগবান নিশ্চয়ই আছেন—আমাদের প্রার্থনা শুনেছেন। এই পেয়েছি তোমার বৌমার খবর।"

মা উঠে' ব'সলেন শয্যা ছেড়ে'। কাদুর পা দুটো থর্-থর্ করে' কাঁপতে লা'গল। টুনু ব'লল, "আঃ বাঁচালে—কোথায় তিনি?"

রঞ্জনের ঠোঁট দুটো বশে ছিল না—থর্-থর্ করে' কাঁপ্‌ছিল অস্থিরতায়। সে হাঁফাতে হাঁফাতেই ব'লল, "কি আশ্চর্য্য, আমরা মরছি কেঁদে-ককিয়ে, প্রাণ আমাদের বেরিয়ে যাচ্ছে নিঃশ্বাসে নিঃশ্বাসে, আর তিনি কি না মজা করে' গড়ে' তুলেছেন নয়াগড়ে দত্তাশ্রম? খবর কি করে' পাব, বল?"

মা বললেন, "কি রকম?

রঞ্জন একখানা চিঠি প'ড়তে লা'গল—তাতে লেখা আছে ঃ—

"প্রিয় রঞ্জনবাবু—

চোখের ভুল নয়—আপনার মাথায় ফেট্টি বাঁধা—হল-ঘরে শুয়েছিলেন, আমি ছিলুম মাথার কাছে বসে'। মিসেস্ মুখার্জ্জীর সঙ্গে সেইখানেই দেখা। আজ আবার দেখা হ'ল মানভূমের নয়াগড়ে দত্তাশ্রমে। দত্তাশ্রম আপনার পত্নীরই রচনা। তিনি এক সন্ন্যাসীর শিষ্যা হয়েছেন, নাম নিয়েছেন দত্তা। আশ্রমে এক শিশুবিভাগ খুলেছেন—আনন্দবাজারে তারই বিবরণ পড়ে' মাতৃহারা তিনটী শিশুকে নিয়ে সেইখানে উপস্থিত হই। দেখে' বিস্মিত হলুম—দত্তা আর কেউ নয়, রঞ্জনবাবুর পত্নী!

টুনুকে এই কথা জানিও—যে দায় নিয়ে তার কাছে গিয়েছিলুম, স্বার্থপর নারী তা' প্রত্যাখ্যান করায়, খুবই বিপদে পড়েছিলাম। কিন্তু Good luck— মেয়ে তিনটির প্রতিকার হ'ল—"

এই পর্য্যন্ত পড়ে', বিস্ময়ে, আনন্দে বিস্ফারিত চক্ষে টুনুর দিকে চেয়ে' রঞ্জন ব'লল, "আর পড়ব না, টুনু—তারপর শূয়ার ভারী ভারী মন্দ কথা লিখেছে!"

মা আনন্দে অধীর হয়ে ব'ললেন, "আমায় নিয়ে চল্ রঞ্জন, আমায় নিয়ে চল্। বৌমা শিশু-আশ্রম খুলেছে—আমিও তার কন্যা-স্থানীয়া, আমিও আশ্রয় পাব। আমায় নিয়ে চল্।"

"তুমি যাবে কি, মা—খবর যখন পেয়েছি, আর রক্ষে আছে? আজ রাত্রেই রওনা হচ্ছি। কি বল, টুনু?"

"কিন্তু তোমার যাওয়া হবে না—মাকে নিয়ে আমি যাব।"

"হুঁ, খুব বিদ্যে তোমার! তবে জোগাড় করি, মা? আজ রাত্রেই রওনা হচ্ছি।" দ্রুত সে ঘর থেকে যেমন বাহির হবে, টুনু হাতখানা ধরে' ব'লল, "বুঝেছি অমর বাবুর পত্র, চিঠিখানা আমায় দিয়ে যাও।"

"না—না।"

কিন্তু টুনু ছোঁ মেরে' চিঠিখানা কেড়ে' নিয়ে' নিজের ঘরের দিকে দৌ'ড়ল। একটা নূতন প্রাণ নেমে' এল মরা সংসারে। রঞ্জন লাফ দিতে দিতে টুনুর পশ্চাতে অনুসরণ ক'রল। টুনু কিন্তু ঘরে গিয়েই দোর বন্ধ করে' দিল ঝনাৎ করে'—রঞ্জনের কোন অনুনয় সে শুনল না।

আজ মধ্যাহ্নে অনেক দিন পরে অন্নথালা হাতে টুনু এসে' উপস্থিত হ'ল রঞ্জনের ঘরে। রঞ্জন উৎফুল্ল হয়ে' হেসে' ব'লল, "পৌনে ছটায় গাড়ী। পৌঁছব প্রায় দ্বিপ্রহর নিশিতে, দত্তাশ্রমের দরজা খোলা পাব তো?"

কিন্তু টুনু শুকিয়ে গেছে সূর্য্যোত্তাপে নলিনীর মত মলিন হয়ে। সে ব'লল, "এখন তো কারও কথা শুনবে না তুমি? ব'লছি, এই আনন্দের বোঝাটুকু বইতে আমায় অধিকার দাও—সে কথা কাণে নেবে কি?"

"খুব তুমি! যদি যাই, তোমায় সঙ্গে নিয়ে যাব। রাজী আছ?"

'না—যদি যাই, মাকে নিয়ে যাব—তোমার সঙ্গে না।"

রঞ্জন ঘাড় নেড়ে' ব'লল, "তুমি ঠাট্টা করছ, দত্তাশ্রমে আমার প্রথম

পদার্পণ দরকার আছে, টুনু—কিন্তু ভুলে' গেছি কথাটা, চিঠিখানা কোথায়—?"

"ভয় নেই, এই নাও তোমার চিঠি। কিন্তু একটা কথা জিজ্ঞাসা করি—ভাতের থালা ইচ্ছে করে'ই বয়ে' এনেছি, আমার ছোঁওয়া অন্ন গ্রহণ করায় তোমার বাধ্‌বে না!"

"কি ব'লছ তুমি? তুমি কি মনে কর, ঐ শূয়ারটার কথায় আমি বিশ্বাস করেছি?"

"বিশ্বাস না করাটাই অন্যায়। অমরবাবু যা' লিখেছেন, তা' এক-বর্ণও মিথ্যা নয়।"

রঞ্জন চুপ করে' রইল।

টুনু ব'লল, "সে সত্য কথাই বলেছে। আমার দেহ মন সে কলঙ্কিত করেছে। দুঃখ আমার নেই তার জন্য এক বিন্দু। আমার বড় দুঃখ, সে তোমায় আমার হাতের জল ছুঁতে বারণ করেছে। আমি জানি, তুমি আমায় ভালবাস; যৌবনের অযাচিত দান যে এমন করে' অবহেলায় আবর্জ্জনার মত ঘৃণা করে, তাকে ক্ষমা নেই, রঞ্জনবাবু। আজ প্রতিশোধের আগুনে বুক জ্বলে' ওঠে; কিন্তু আমার কথাই কথা নয়—তোমার মনে কি ঘৃণা হয় না?"

"এক বিন্দু নয়, এক বিন্দু নয়! আমি চীৎকার করে' ব'লছি টুনু, একবিন্দু নয়। ও শূয়ারের কথা আমি বিশ্বাস করি নি, তুমি জোর করে' ব'ল্‌লেও আমি বিশ্বাস ক'রব না। আর কি লিখেছে, দেখেছ?—"

রঞ্জন টুনুর হাত থেকে চিঠিখানা কেড়ে' নিয়ে নিজেই পড়ে' গেল:—

"দত্তা নিজের পরিচয় দিতে চায় না—আমিও ছা'ড়বার ছেলে নয়। তাকে হল-ঘরে কখন কোন্ জায়গায় দেখেছিলাম তা' আমার

মনে ছিল—তোমার মাথায় ব্যাণ্ডেজ বাঁধা ছিল, এই কথা ব'লতেই তার চোখদু'টী উপছে' জল গড়িয়ে প'ড়ল, আর গোপন ক'রতে পা'রল না নিজেকে। আশ্চর্য্য, সে টুনুকে চেনে, চেন না তুমি, এই দুঃখ। টুনু তোমার কাছে আছে শুনে', তোমার খাওয়ায় দাওয়ায়, তোমার পরিচর্য্যা করে, শুনে' সে যে বেশ সুখী হ'ল না—তার মুখ দেখে'ই বুঝে' নিলুম। আমিও বল্‌তে ছাড়ি নি টুনুর কলঙ্ক-কথা! সে তোমার মাথা খেতেই ওখানে আছে—একথাও জানিয়ে দিলুম।"

টুনু ব'লল, "বাকীটুকু পড়, তোমার পায়ে পড়ি।"

"দত্তা দেবী, টুনু রাক্ষসী। আজ আমার সমাজ নাই, সংসার নাই; টুনুর আশ্রয় তুমি, তাই সে উপেক্ষা ক'রল অনায়াসে আমায়। এই কথাটা মনে রেখো—টুনু উচ্ছিষ্ট, আমার প্রসাদ মাত্র। রঞ্জন, তুমি আমার বন্ধু, এই অনুরোধ অনায়াসেই ক'রতে পারি—তার হাতের জলটুকু ছোঁয়াও পাপ, সাবধান হয়ো।"

Non-sense—চিঠিখানা সে টুক্‌রো টুক্‌রো করে' ছিঁড়ে' ফেল্‌তে যাচ্ছিল, টুনু কেড়ে' নিয়ে তা' আঁচলে বাঁধল। টুনুর বাক্ রুদ্ধ, কিন্তু কান্না প্রবোধ মান্‌ল না; আর্ত্তকণ্ঠে কেঁদে' সে ব'লল, "তোমার মত দেবতাকে পরীক্ষা করাও মহাপাপ। এ ভাত তোমায় খেতে দেব না আমি, আমি অস্পৃশ্যা। ঠাকুরকে নূতন করে' ভাত আনতে বলেছি, আমার এই ভাত তুমি খেয়ো না—"

"আল্‌বৎ খাব। টুনু যদি নরকের ক্রিমিও হয়, সে আমার বোন, সে আমার বন্ধু। তাকে আমি ভালবাসি—" এই বলে' সে বাঁ হাতে টুনুর দক্ষিণ হস্তের মণিবন্ধ মুঠিয়ে ধরে', দক্ষিণ হস্তে হাফ্‌স্-হুফ্‌স করে' অন্নাহারে প্রবৃত্ত হ'ল।

মা কড়ে আঙ্গুল কাম্ড়ে', ললাটে ফুৎকার দিলেন তিন বার—চন্দনের ফোঁটা কপালে লেপে' দিয়ে ব'ল্লেন, "আজই তোর জয়যাত্রা—বরণ-ডালা সাজিয়ে আমরা বসে' রইলুম। ঘরের লক্ষ্মী না ফেরা পর্য্যন্ত এ সংসার সংযম-ব্রত পালন ক'রবে।"

শাঁক বেজে' উঠ্‌ল অকস্মাৎ আকাশ-বাতাস মুখরিত করে'। দাস-দাসী, পরিজনবৃন্দ জটলা পাকিয়ে ফটক পর্য্যন্ত রঞ্জনকে পৌঁছে' দিয়ে এল। রঞ্জনের গাড়ী ছু'টল ফোঁসাতে ফোঁসাতে নক্ষত্রবেগে। উৎসবের প্রতীক্ষায় বাড়ীর নবশ্রী ফুটে' উঠল।

## — বার —

তখন বেলা দশটা কি এগারটা হবে। ধন্যা ছুটে এসে' খবর দিল, কল্‌কাতা থেকে কে একজন বাবু এসেছে, তোমার খোঁজ কর্‌ছে।"

জ্যোৎস্না নিরাভরণা, বিদ্যুল্লতার ন্যায় ক্ষীণা, উজ্জ্বল-শ্রী; বিস্মিত হয়ে' বল্‌ল, "প্রভা, বিভার বাবা নয় তো?"

"না, না, এ একেবারে নূতন লোক, সঙ্গে কেউ নেই, একা; কি চেহারা দিদি, যেন রাজপুত্তুর!"

"তা'ও দেখা হয়েছে! তোর ঘুরে' বেড়ান রোগটা যাওয়ার নয়। ধূর্জ্জটী কোথায়?"

"সেই তো আমায় খবর দিতে বল্‌লে—ব'লছে দত্তাদেবীর সঙ্গে দেখা কর্‌ব।"

"ধূর্জ্জটীকে বল—এখন আমি খুব ব্যস্ত, অপরাহ্নে দেখা হবে। কল্‌কাতা থেকে যখন এসেছে, খাওয়া-দাওয়া নিশ্চয়ই হয় নি, ধূর্জ্জটীকে ব্যবস্থা করে' দিতে বল।"

ধন্যা ছুটে' বেরিয়ে গেল।

জ্যোৎস্না গোটাকয়েক ছোট ছোট ছেলে-মেয়ে নিয়ে শিবস্তোত্র মুখস্থ করাচ্ছিল—প্রথম খবরটা শুনে' তেমন কিছু মনে হয় নি। ধন্যা চলে যাওয়ার পর বুকটা ছ্যাৎ করে' উঠ্‌ল। মনে হ'ল, কলিকাতা থেকে হঠাৎ কে আস্‌বে দত্তাদেবীকে দেখ্‌তে! অমরবাবুর কোন বন্ধু হবে কি? কপাল তার কুঁচকে' উঠ্‌ল। ভাব্‌বার অবসর হ'ল না। ধন্যা হাঁপাতে হাঁপাতে এসে' বল্‌ল—"ও দিদি, এসব কি কথা শুন্‌ছি! দাদা বল্‌লে—খাওয়া-দাওয়া করুন, ও-বেলা দেখা-শুনা হবে;

বাবু বল্‌লে—খবর দাও দেবীকে, তার স্বামী রঞ্জন এসেছে—ওমা একি কথা গো ?"

জ্যোৎস্নার বুক দুরু দুরু করে' কেঁপে' উঠ্‌ল। অর্থহীন দৃষ্টিতে সে ধন্যার মুখের দিকে খানিক ক্ষণ চেয়ে' রইল—বোধ হয় তার শ্বাস রুদ্ধ হয়ে' গিয়েছিল। পরে একটা দম্‌কা নিঃশ্বাস নিয়ে বল্‌ল, "ডেকে' নিয়ে আয় তাঁকে এইখানে।"

ধন্যার মুখে কথা নেই। সে হতভম্ব—'হাঁ' ক'রে চেয়ে' রইল জ্যোৎস্নার দিকে। জ্যোৎস্না বল্‌ল, "চেয়ে রয়েছিস্ কি ফ্যাল্‌-ফ্যাল্ করে' ? শীগ্‌গীর ডেকে' আন্—তিনি ছাড়া এমন স্পর্দ্ধার কথা আর কেউ ব'লবে না।"

ধন্যা আধ হাত মুখ ফাঁক করে' ব'লল, "কও কি দিদি—তোমার আবার স্বামী আছে না কি ?"

জ্যোৎস্না হেসে' ফেল্‌ল, "তোর নেই, তাই হিংসে হচ্ছে বুঝি ? শীগ্‌গীর যা, তাঁকে ডেকে' নিয়ে আয়।"

ধন্যা উর্দ্ধশ্বাসে ছুট্‌ল একটা নূতন কৌতুকোপভোগের আশায়, কলিকাতার বাবুকে ডেকে' আন্‌তে। জ্যোৎস্না ছোট ছোট ছেলে-মেয়েগুলিকে বিদায় দিয়ে, ঘরের একপাশে তক্তাপোষের উপর কম্বল পাতা ছিল, তার উপর তাড়াতাড়ি একখানি ফর্‌সা চাদর বিছিয়ে দিল। কাপড় ঢাকা দিয়ে, জড়সড় হয়ে বসে' রইল মেঝের উপর। কার পদ-শব্দ পাওয়া গেল ঘরের বাহিরে। জ্যোৎস্নার শরীর রোমাঞ্চিত হয়ে' উঠ্‌ল। কিন্তু সে ধুর্জ্জটীর গলা: সে ব'লল, "দিদিমণি, ধন্যা বলে কি ? তুমি ডেকেছ ঐ মুরদ্‌টাকে !"

"হাঁ ধুর্জ্জটী, উনি আমার স্বামী। বাহিরে দাঁড় করিয়ে রেখো না, শীগ্‌গীর নিয়ে এস আমার কাছে।"

ধন্যা হাততালি দিয়ে চেঁচিয়ে বলে' উঠ্‌ল, "কেমন মজা—দাদার কথা বাসি হলে' মিষ্টি হয়, নয় ?"

"চুপ কর্ পোড়ারমুখী—লাথিয়ে মুখ থেঁতলে' দোব।"—ধূর্জ্জটী উৎসাহে, আতঙ্কে এই কথা বলে' বেরিয়ে গেল ঘর থেকে।

আসন্ন মৃত্যুর প্রতীক্ষায় মানুষের হৃদয় এমন করে' কাঁপে না—থর্-থর্ করে' জ্যোৎস্নার সর্ব্বশরীর শিউরে' উঠ্‌তে লাগ্‌ল। এইবার পরিচিত পদশব্দ—কতদিন এমন পদশব্দ কাণে তার প্রবেশ করে নি। শ্রুতিরও প্রাণ আছে, ক্ষুধা আছে, পিপাসা আছে; উপবাসী কর্ণযুগল আজ যেন উৎফুল্ল হয়ে' উঠ্‌ল খোরাক পেয়ে', চিরবাঞ্ছিতকে স্পর্শ করে'। জ্যোৎস্না আর মুখ তুল্‌তে পার্‌ল না—দোরের পাশেই সে বসেছিল প্রতীক্ষায়, তার আরাধ্যকে অন্তরে অন্তরে অভিনন্দন দিতে, কিন্তু সম্ভাষণের ভাষা নেই, সে নিঃশব্দে লুটিয়ে পড়্‌ল রঞ্জনের চরণে। সংযমের বাঁধ শত চেষ্টায় রক্ষা করা গেল না। সর্ব্বাঙ্গে প্লাবনের তরঙ্গ-হিল্লোল, চক্ষে অশ্রু, পুলকে শ্বাস বন্ধ হয়, অব্যক্ত বেদনার আনন্দে সে আজ উন্মাদিনী—বাণী শুধু নীরব, বুঝি উহা আনন্দের আতিশয্যে মূক হয়ে' পড়েছিল।

রঞ্জন এই অবস্থায় কি যে কর্‌বে তা' ঠিক কর্‌তে পার্‌ল না। ইতস্ততঃ দৃষ্টি নিক্ষেপ করে' ঘরখানির সর্ব্বত্র পরিচয় নিতেই কেটে' গেল খানিক ক্ষণ; তাকে আর বল্‌তে হ'ল না আসন নিতে, সে তক্তাপোষের উপর বসে' পড়্‌ল বিহ্বল হয়ে'। পা দু'খানা জড়িয়ে কোলে নিয়ে, জ্যোৎস্না আড়ষ্ট হয়ে' বসে' রইল মেঝের উপর। দু'জনেরই কণ্ঠ রুদ্ধ হরিষে-বিষাদে। মাধবী ফুলের গন্ধে বাতাসের লুকোচুরী জ্যোৎস্নার মুখের অবগুণ্ঠন-বসন দুলিয়ে দুলিয়ে যেন বলে' যায়, "মুখ খোল, মুখ খোল, তোমার রুদ্ধ কণ্ঠে বনের পাখীও স্তব্ধ হয়ে' আছে!"

দীর্ঘ বিচ্ছেদের পর মিলনের মধুরাগিণী দু'জনেরই কণ্ঠে আড়ষ্ট হয়ে রইল, মূর্চ্ছনার সুর তুল্‌ল না। দু'জনেরই বুকে গুম্‌রে' গুম্‌রে' করুণ বেদনাই ফুলে' উ'ঠতে লাগ্‌ল বক্ষ চূর্ণ করে'। জল-ঝরা চোখের স্নিগ্ধ দৃষ্টি দু'জনকেই পাগল করে' দিল অনায়াসে। বিচ্ছেদের ব্যবধান এক নিমিষেই দূর হয়ে' গেল। রঞ্জন আর রাখ্‌তে পারে না ভাবের তরঙ্গ বুকে চেপে', সে হুম্‌ড়ি খেয়ে' জ্যোৎস্নার ঘাড়ে গিয়ে পড়্‌ত; কিন্তু জ্যোৎস্না তাকে ধীরে ধীরে পাশে বসিয়ে জিজ্ঞাসা কর্‌ল, "কখন বেরিয়েছ বাড়ী থেকে—আমার খবর তোমায় কে দিলে?"

কথা বলার সঙ্গে দর-বিগলিত নয়নের জলে গণ্ড তার ভেসে' গেল। রঞ্জনের কোলে সে মুখ গুঁজে' শুয়ে' পড়্‌ল অবসন্ন হয়ে'। চাপা কান্নার করুণ ধ্বনি শুন্‌তে শুন্‌তে রঞ্জনও আর স্থির থাক্‌তে পার্‌ল না। হৃদয়ে হৃদয়ে মিলনের সঙ্কেত তালে তালেই বেজে' উঠ্‌ল একই সঙ্গে। কান্না আজ আর ব্যথার নয়—এত সান্ত্বনা, এত সুখ দু'জনেই কোনদিন উপভোগ করে নি।

সঙ্গীত যতই মধুর হোক, মাঝে বিরাম-মুহূর্ত্ত না থাক্‌লে মাধুর্য্য-রক্ষা হয় না; কান্নারও বিরতি এল সুখের মাত্রা পূর্ণ করে'। জ্যোৎস্নার পিঠের উপর রঞ্জন হস্ত সঞ্চালন কর্‌তে কর্‌তে বল্‌ল, "এ কি হয়েছ তুমি, জ্যোৎস্না—অশোক-বনে বন্দিনী সীতার মত তোমার এই বিষণ্ণ মূর্ত্তি, আমি যে আর দেখ্‌তে পারি না। কেন এত অভিমান—তোমায় হারিয়ে আমার বেঁচে' থাকার সাধ্য কি? অমৃতের উৎস-হারা হয়ে আমার জীবন মরুভূমি হয়েই তো ক্ষান্ত হয় নি, তুমি নিজেও নিষ্ঠুরভাবে শুকিয়ে গেছ?"

কথা আর কণ্ঠ ছেড়ে' বাহির হয় না। ব্যথার আঁচড়ে দুরারোগ্য যত ক্ষত হৃদয় ছেয়ে' দিয়েছিল, সব মুছে' গেল এক নিমিষে। ধীরে

ধীরে জ্যোৎস্না মাথা তুলে' উঠে' বস্‌ল—মৃদু-কণ্ঠে বল্‌ল, "ছিঃ ছিঃ, একি তোমার মর্ম্মর-পাথরের মেঝে! ধূলির উপর এমন করে' বস্‌তে আছে? উঠে' বস।"

অর্দ্ধাবগুণ্ঠনে সবখানি মুখ তার দেখার উপায় ছিল না—বর্ষণ-সিক্ত আঁখির দৃষ্টি রঞ্জনের উপর মধু বর্ষণ করছিল। সে তার হাত দুখানি জোর করে' টেনে নিয়ে' খাটের উপর উঠে' বস্‌ল—জ্যোৎস্না অর্দ্ধ উত্থিত, মেঝের উপর হাঁটু গেড়ে' রঞ্জনের কোলে মাথা গুঁজে' নুয়ে পড়্‌ল। হৃদয়ের উৎস-দ্বার আবার মুক্ত হ'ল; ঝলকে ঝলকে নয়ন-কোণে অশ্রু উদ্গীর্ণ হ'তে লাগ্‌ল—এ কান্নার সান্ত্বনা নেই, প্রবোধ দেওয়ার ভাষাও রঞ্জনের ছিল না। মাথার চুলগুলি আঙ্গুল দিয়ে নাড়াচাড়া কর্‌তে কর্‌তে রঞ্জন দেখ্‌ল, জ্যোৎস্নার লাবণ্যময়ী স্বর্ণমূর্ত্তি অনুজ্জ্বল হয়ে' গেছে—মলিন-বসনা, রুক্ষকেশা, শীর্ণকায়া, কিন্তু ভস্মাচ্ছাদিত বহ্নির মত অপূর্ব্ব দীপ্তি তাকে সুষমাময়ী করেছে। এ এক অপূর্ব্ব কান্তি! জ্যোৎস্না একটু প্রকৃতিস্থ হয়ে' বল্‌ল, "মা কেমন আছেন? তুমি ভাল আছ?"

রঞ্জন ঘাড় নেড়ে' উত্তর দিল, "সব ভাল।"

জ্যোৎস্না বল্‌ল, "তুমি এ কি হয়ে' গেছ! খাওয়া-দাওয়া কেউ দেখে না বুঝি আর! রাত্রে ঘুরে' বেড়াও বোধ হয় বাইরে বাইরে! তুমি যে উদাসীন মানুষ, আমি নেই, ভগবান রক্ষে করেছেন—নইলে তোমায় কি আর দেখ্‌তে পেতুম?"

"কিন্তু জ্যোৎস্না—এত নিষ্ঠুর তুমি! আমার হাহাকার তোমার মর্ম্মে পৌঁছায় নি। তুমি কেমন করে' আমায় ছেড়ে' রইলে এতদিন! এখন চল—স্বর্ণপুরী শূন্য, তোমায় বাড়ী নিয়ে ফির্‌লে, তবেই আমি ধন্য হব।"

জ্যোৎস্না একটু গম্ভীর হয়ে' পড়্‌ল। কি একটা অকল্যাণ-চিন্তায় তার মুখখানি ছায়াচ্ছন্ন হ'ল। কিন্তু তখনই সে সাম্‌লে' নিয়ে বল্‌ল, "আজই যেতে হবে? 'তার' করে' দাও, দু'দিন পরে ফির্‌ব। এখানে এক কাণ্ড বাধিয়েছি। তোমার পায়েই এই আশ্রম উৎসর্গ করে' নিশ্চিন্ত যে হ'ব, তা' আমি ঠাকুরকে জানিয়ে রেখেছি। অনেকখানি বেলা হ'ল—এসেছ সেই রাত্রের গাড়ীতে নিশ্চয়ই—ধানবাদ থেকে বাসে এলে বুঝি?"

উৎসাহে দু'কূল উপ্‌ছে-পড়া নদীর মত জ্যোৎস্না উচ্ছ্বসিত প্রাণে দাঁড়িয়ে উঠে' বল্‌ল, "আর দেরী করব না। এখানে তোমার অনেক কিছু কর্‌বার আছে, সারা রাত্রি আজ কথা কয়ে'ই কেটে' যাবে। আমি ধন্যাকে পাঠিয়ে দিচ্ছি, খুব ভাল দীঘি—স্নান করে' এস। অনেকদিন তোমায় সাম্‌নে বসে' খাওয়াই নি—আজ নিজেই রাঁধ্‌ব।"

জ্যোৎস্নার সেই সহজমূর্ত্তি, সেই সরল অনিন্দ্যশ্রী। রঞ্জন বল্‌ল, "রাঁধ্‌বে কি তুমি, দত্তাশ্রমে উড়ে বামন না থাকে, জয়া বিজয়া আছে নিশ্চয়ই!"

—"ঠাট্টা করো না। কিন্তু কি তুমি বল ত—সঙ্গে একটা চাকর, কি একটা দরোয়ানও আন্‌তে নেই?"

—"কি আশ্চর্য্য, আস্‌ছি দত্তাশ্রমে, তুমি হচ্ছ কর্ত্রী—এখানে কি গৌরব নিয়ে আস্‌তে আছে? আমি তো ভেবেছিলাম, ভূমিষ্ঠ হয়ে তোমার চরণযুগলে না মাথা ঠেকালে, কথাই কবে না তুমি!"

—"চুপ কর, ঠাট্টা তামাসার অনেক সময় আছে। একলা একটু এদিক্ ওদিক্ ঘুরে' বেড়াও; আমি আজ নিজে হাতে রাঁধ্‌ব, খাওয়াব, দত্তা তোমার চরণের দাসী।"

এই বলে' সে ঘর থেকে দ্রুত বেরিয়ে গেল।

সারারাত্রি কথা আর ফুরোয় না—কত কথা! গেরোর ফের, হঠাৎ জুটল হতভাগা দাদাটা, গহনার পুঁটুলি নিয়ে বেরিয়ে পড়তে হ'ল তাড়াতাড়ি, পথে বিপদ্, একা, এমন অসহায় অবস্থা মানুষের হয়! তারপর, বর্দ্ধমানে দাসীবৃত্তি। জ্যোৎস্না কাঁদে, হাসে, অনর্গল কথা বলে—রঞ্জন অবাক্ হয়ে শোনে, কপালের সাম্‌নে কুঁচো-কুঁচো রুক্ষ চুলগুলিকে দোরস্ত করে' দেয় আদর করে', তারা চুপ করে' নত হয় না—আদর পেতে সঙ্গে সঙ্গেই মাথা তোলে। বর্দ্ধমানে জামাইবাবু রাধানাথের কথা শুনে', রঞ্জন হো-হো করে' উঠ্‌ল হেসে'। জ্যোৎস্না বল্‌ল, "ভারী মজা, নয়—আমার তখন কি অবস্থাটা একবার বুঝে' দেখ-দেখি!"

"বুঝে' দেখার পথ রেখেছ কোথায়—শুন্‌তেই মজা লাগ্‌ছে—তারপর?"

"তারপর, চোঁচা দৌড়। আলোয় অন্ধকারে হাতড়াতে হাতড়াতে বর্দ্ধমানের ষ্টেশন। বিনা টিকিটেই গাড়ীতে চড়্‌লুম, আমাতে কি আর আমি ছিলুম তখন?"

রঞ্জন গল্প শোনার মত নেশার ঘোরে বল্‌ল, "তারপর দত্তাশ্রমটী মাথায় চাপালে কে?"

"ধানবাদের বড় উকীল ব্রজবাবু, তাঁরই কামরায় উঠে' পড়েছিলুম তাড়াতাড়ি। সত্যি মিথ্যে যা' তা' বলে' তাঁর আশ্রয় নিলুম উপস্থিত রক্ষা পেতে। খুব ডাগর সংসার, দু'হাতে উপায় করেন—খরচে খুব। কিন্তু সেখানে আমার মন টিকল না—কত বার ইচ্ছে হয়েছে তোমার কাছে ছুটে' আসি, কিন্তু—"

"কিন্তু কি? আমায় ভাল করে' চড়্কি-নাচ নাচাবার ইচ্ছাটা আর সাম্লাতে পার্‌লে না বুঝি! তারপরই দত্তাশ্রমে, কেমন?"

"সে অনেক কথা। বড় দুঃখের কথা। কিন্তু ব্রজবাবুকে বল্লুম—আমায় একটা আশ্রম-টাশ্রমে যদি পাঠিয়ে দেন, বড় ভাল হয়, দশের সেবা কর্‌তে পারি। ব্রজবাবুর গুরু চরণদাস বাবাজী—আমায় পাঠিয়ে দিলেন ধানবাদ থেকে সোটান এখানে। তুমি তো সারাদিন ঘরের বা'র হ'লে না—সকাল হ'লে সব দেখাব, চমৎকার রাধাকৃষ্ণের মূর্ত্তি! চরণদাস বাবাজী সন্ধ্যার সময়ে আরতি কর্‌তে কর্‌তে, স্বচক্ষে দেখেছি, জ্ঞান হারিয়ে ফেল্‌তেন। তাঁর মনের এক কণাও ঐ বিগ্রহটীর বাহিরে অন্য কিছুতে ছিল না। আমি কিছু সংস্কৃত জানি শুনে', আরতির পর ভাগবত পড়ার ভার পড়েছিল আমার উপর; পড়্‌তে আমিও আনন্দ পেতুম কম নয়। কিন্তু চরণদাস বাবাজীর চক্ষে অশ্রুসাগর যেন উথ্‌লে' উঠ্‌ত। এমন ভক্তি আমি কোথাও দেখিনি!"

রঞ্জন উদাসীনের মত বল্‌ল, "কৈ আজ তো আর ভাগবত পড়্‌লে না! আরতির সময়েও তো তুমি আমার কাছে বসে' রইলে!"

জ্যোৎস্না একটু চুপ করে' আবার বল্‌ল, "আমার কথা শেষ হ'তে দাও—তোমার উত্তর পরে দিব। বড় দুঃখের দিন গেছে আমার এখানে। কি চক্ষে যে তিনি দেখেছিলেন আমায়, তা' জানি নে! ঠিক গত বৎসর এমন দিনেই এই রকম মিষ্টি মিষ্টি হাওয়া বইছিল—আমার এই ঘরের পাশেই আমগাছে জড়িয়ে উঠেছে একটা মাধবী—আজ যেমন গন্ধ পাচ্ছ, এমনই সুবাস বয়েছিল সেদিনও—কিন্তু মনে আমার সুখ ছিল না এক বিন্দু।"

"কিন্তু আজ এখন?"

জ্যোৎস্নার উভয় গণ্ড টিপে' দিল রঞ্জন ; জ্যোৎস্নাও তৎক্ষণাৎ রঞ্জনের মুখ করপল্লবে চেপে' ধরে' বল্‌ল, "ধূর্জ্জটী এসে' ডাক্‌ল, দিদিমণি শীগ্‌গীর এস—গুরুজী কেমন কর্‌ছেন! তাড়াতাড়ি উঠে' গিয়ে' দেখ্‌লুম—বিগ্রহের সাম্‌নে মেঝের উপর চরণদাস বাবাজী মাথা গুঁজে' পড়েছেন ; ত্থ্‌কস্‌ বয়ে' ফেনা বেরুচ্ছে গড়গড়িয়ে। মাথাটা তাঁর কোলে তুলে' নিতেই তিনি ভেউ-ভেউ করে' কেঁদে উঠ্‌লেন। যা' শুন্‌লুম, মাথায় আমার আকাশ ভেঙ্গে' পড়্‌ল—বাবাজীর গলুয়ে সর্পাঘাত করেছিল।"

"ওরে বাবা—পথে আস্‌তে আস্‌তে শুন্‌লুম, বাঘের উপদ্রব আছে! সাঁপের ভয়ও তা' হলে কম নয় তো! তারপর বাবাজী পঞ্চত্ব লাভ করে' স্বর্গে গেলেন ত?"

জ্যোৎস্না রুদ্ধকণ্ঠে বল্‌ল, "তামাসা করো না—গুরু-জন তিনি আমার : ঠাকুর-দেবতা না মানি, কিন্তু তাঁর প্রতি আমার বিশ্বাস ভক্তি যেন মুছে' ফেলার নয়। সেদিন আবার আশ্রয়হীনা হলুম, ডুক্‌রে' কেঁদে' উঠলুম হাহাকার করে'। বাবাজী বল্‌লেন—'কেঁদ না মা, রাধাকৃষ্ণের চরণসেবা করো, তোমার ভয় নেই।' তারপর কাতরাতে কাতরাতে ভাগবতের দপ্তর খুলে', আমায় না জানিয়ে বাবাজী আশ্রমটী আমার লেখা-পড়া করে' দিয়েছিলেন, সেই নথিখানি দেখালেন। আমি তো অবাক্‌! সেদিনও মনে হ'ল—তোমায় খবর দি, এ বোঝা মাথায় নিয়ে কর্‌ব কি? কিন্তু গুরু-জনের কথা অবিশ্বাস কর্‌তে পারি নি। ঠাকুরের চরণ ধরে' জানিয়েছিলাম, দেবতা যদি সত্যি হও, এইখানে এনে' দিও তাঁকে, তোমার নাম করে' তাঁর চরণে যেন ফুল তুলসী দিয়ে ধন্য হই—ঠাকুর মিথ্যে নয়, সে কথা তাই মিথ্যে হয় নি—"

রঞ্জন বল্‌ল, "বাবাজী আর বাঁচ্‌লেন না বুঝি—?"

"না—অনেক ঝাড়ান-ঝোড়ান করে'ও কিছু হ'ল না। ঘর ছেড়ে' পরের জন্য এত ব্যথা পাব, স্বপ্নেও ভাবি নি!"

স্বচ্ছ জ্যোৎস্নাময়ী-রাত্রি। চাঁদটা ঘুরে' এসে' জানালার সোজা-সুজি দাঁড়িয়েছে। চাঁদের আলোয় বিছানা ভাসা। জ্যোৎস্নার মুখের দিকে চেয়ে' আছে রঞ্জন; আর জ্যোৎস্না কোমল করপল্লবে রঞ্জনের মুখখানির উপর স্নেহ-প্রলেপ মাখিয়ে বল্‌ল, "আর আমি কোথাও যাব না এখান ছেড়ে'। বল, তুমি কোথাও যাবে না আর?"

"মার কথা মনে নেই!"

"মনে নেই, কে বল্‌লে—তাঁর কথা তো আগেই জিজ্ঞাসা করেছি। তিনিও তো কাশী বৃন্দাবন যেতে চান; আমার এ বৃন্দাবনে তিনি শান্তি পাবেন, এ কথা নিশ্চয় করে'ই বল্‌তে পারি।"

"কিন্তু আমি এখানে শান্তি পাব না, জ্যোৎস্না"—

"কেন পাবে না, আমায় কি তোমার ভাল লাগে না আর, অপরাধ কি ক্ষমা কর নি?"

"ও সব কথা বলো না—পৃথিবীতে আর কিছু ভাল লাগে না বলে'ই ছুটে' এসেছি খবর পেয়ে'—ও সবের জন্য কিছু বল্‌ছি না—শান্তি না পাওয়ার বড় কারণ রয়েছে যে!"

"কি কারণ, শুনি?"

"বাঘ আর সাপ—ধূর্জ্জটী ধন্যার মত যদি সাম্‌নে পড়ে, ছোঁওয়া-ছুঁয়ি আর দরকার হবে না—হুতোশেই মারা পড়্‌ব, জ্যোৎস্না!"

"ছিঃ, যা' তা' কথা বল্‌তে নেই। ধূর্জ্জটী ও ধন্যার কথা তোমায় বলা হয় নি। আমাদের আশ্রমেই ওদের ঘর—জাতিতে সাঁওতাল। ওদের সব মরে' হেজে' গেলে চরণদাস বাবাজীই ওদের মানুষ

করেছেন। এমন কীর্ত্তন গায়, শুন্‌লে তুমি অবাক্ হবে! আমি এসে' ওদের লেখাপড়া শিখিয়েছি। মানুষ করে' তুল্‌ছি।"

•

রাত্রি প্রায় শেষ হয়ে এসেছে। একটা কাঞ্চন-ফুলের ডালে কোকিল ডেকে' উঠ্‌ল পঞ্চমে। সঙ্গে সঙ্গে ধূর্জ্জটীর গলা শুনা গেল। প্রভাতী রাগিণীতে 'গা তোল, গা তোল কানু' বলে' গান ধরেছে। মিষ্ট আওয়াজ বটে! ভোরের বাতাসে রঞ্জনের শরীর এলিয়ে পড়্‌ল। তার নয়ন মুদে' আস্‌ছিল। জ্যোৎস্না দেখ্‌ল, ঘুম এসে' তাকে জড়িয়ে ধরেছে নিবিড়-ভাবে। সে নীরব হয়ে' রইল অনিমিখে তার পানে চেয়ে। রাত্রি এত শীঘ্র শেষ হয়! সে ধীরে ধীরে বাহিরে এসে' দাঁড়াল। আশ্রমের সকলেই তখন শয্যা ছেড়ে' মন্দিরের সাম্‌নে এসে' দাঁড়িয়েছে।

সারাদিন ঘুরে' ঘুরে' রঞ্জন দেখ্‌ল আশ্রমের দেবমন্দির, গোশালা, নূতন শিশুবিভাগের লম্বা হল্, ইতস্ততঃ বিক্ষিপ্ত পর্ণকুটীর, ফুলের বাগিচা, শস্যক্ষেত্র, বিশেষ করে' আশ্রমের এক প্রান্তে এক প্রাচীন বটবৃক্ষের ডালে অসংখ্য প্রকার পাখীর মেলা, সম্মুখে বিস্তীর্ণ শস্যক্ষেত্র, ফসল কাটা হয়েছে, মাঠের আলে আলে কৃষকেরা কেহ চলেছে বোঝা নিয়ে, কাজে অকাজে লোকের আনাগোনা—কলিকাতার কোলাহল শুনে মাথা হয়ে থাকে ভারী বোঝা, নীথর নীরবতার মাঝে যেন শ্বাসে শ্বাসে সে নূতন স্বাস্থ্য অনুভব করতে লাগল।

জ্যোৎস্নার কাজ আর ফুরোয় না—কিন্তু তার কাজের ঘটা যতখানি, ব্যাপারটা তত বড় কিছু নয়। গোটা দশ বার পল্লী-শিশু নিয়ে সারা দিন মেতে থাকা তার নেশা হয়ে' গেছে। কিন্তু এই ক্ষুদ্র সংস্কার পশ্চাতে তার অনাবিল প্রাণ যদি ঢালা হয় এইরূপ নিরন্তর, ইহার বিপুল মূর্ত্তি গড়ে' ওঠা অসম্ভব নয়; দেশেরও অনেক আশা পূর্ণ হবে।

তার মনে হ'ল, বাঙালার বাপ-মা-মরা ছেলে-মেয়ে কুড়িয়ে খৃষ্টান মিশনরীরা স্থানে স্থানে কত বড়ই না প্রতিষ্ঠান গড়ে' তুলেছে। সেবা দিয়ে তাদের ধর্ম্মই পুষ্ট হচ্ছে দিন দিন অবাধে। আর আমরা মর্‌ছি ভোগে, বিলাসে, একদিকে ঝিমিয়ে—আর অন্যদিকে দারিদ্র্য-রাক্ষসী আমাদের চুষে' খাচ্ছে হাড়-মাস-চিবিয়ে। এই নৈরাশ্য-পীড়িত দেশের বুকে সেবার অধিকার নিয়ে এমন কাজ কেন্দ্রে কেন্দ্রে প্রচলিত হওয়ার দরকার আছে। জ্যোৎস্নার এই প্রতিষ্ঠান বৃহৎ করে' তোলার স্বপ্ন রঞ্জনকে পেয়ে' বস্‌ল। তার মনে হ'ল, কলিকাতার চেয়ে এই পল্লীবাসই ভাল; অন্ততঃ তার যে শক্তি ও সামর্থ্য আছে, জ্যোৎস্নার কাজে তা' যদি নিয়োগ করা যায়, দত্তাশ্রম বাঙালাদেশে একান্ত নগণ্য হ'বে না।

সন্ধ্যা হয়ে' গেছে। মন্দিরে শাঁখ-ঘণ্টা বেজে' উঠ্‌ল। জ্যোৎস্না ছুটে' এসে' বল্‌ল, "তোমার পাল্লায় পড়ে' ঠাকুর-দেবতা আমিও ভুলেছি। কিন্তু সব মানুষ তো তোমায় পায় নি—তাদের তো একটা আশ্রয় চাই! ঐ বিগ্রহ দু'টীকে ঘিরে' এতগুলি লোক জীবন নিয়ে ছুটেছে, তুমি যদি তা' উপেক্ষা কর, ওরা মনে কর্‌বে কি? চল, ঠাকুরের আরতি দেখ্‌বে।"

"ভণ্ডামী করে' লোকের মনে উৎসাহ দেওয়া আমার ধাতে নেই—আমি যা' বিশ্বাস করি না, তুমি কি তা' লোকতঃ আমায় দেখাতে বল?"

"বিশ্বাস কর না কি! ঠাকুর-দেবতাকে বিশ্বাস কর না; কিন্তু ঐ অতগুলি লোক ঠাকুর-দেবতাকে বিশ্বাস করে, তাদের ঐ বিশ্বাসের ভিত্তি ভাঙ্গা উচিত কি? ওদের বিশ্বাসের উপরও তো শ্রদ্ধা দেখাতে হবে! ও-কথা বলো না—আমি যে তোমায় বিশ্বাস করি। অন্যে যদি তোমায় এমন বিশ্বাস না করে, তারা কি বল্‌বে, আমি ভুল বিশ্বাস কর্‌ছি!"

সহজ কথার যুক্তি এমনই অকাট্য, রঞ্জন প্রত্যুত্তরে জ্যোৎস্নার কথা নাকচ করতে পারল না, বল্‌ল, "চল। হেরে' গেছি। যারা কিছু বিশ্বাস করে, সত্যই তারা ধন্য। আমি বিশ্বাস করি তোমায়, এই বিশ্বাস যত স্থির হয়, ধ্রুব হয়, ততই পাই শান্তি, ততই পাই আনন্দ। বিশ্বাসের ভিত্তি যদি টলে, ধৈর্য্যহীন হই, হৃদয় জ্বলে' যায় বৃশ্চিকের দংশনে। এ আমি বেশ অনুভব করছি, জ্যোৎস্না! আমি তোমাদের ঠাকুর-দেবতার মহিমা দেখ্‌তে যাচ্ছি না—যাচ্ছি, বিশ্বাসী মানুষের মূর্ত্তি দেখ্‌তে।"

জ্যোৎস্নার সঙ্গে রঞ্জন এসে' দাঁড়াল, দেবমন্দিরের সম্মুখে। ঘড়ি, ঘণ্টা, কাঁসরের মহারোলে কর্ণ বধির হয়। ধূপ, ধুনা, চন্দনের গন্ধে চিত্ত বিমোহিত হয়। মৃদঙ্গ করতালের ধ্বনি আর অনুচ্চ কণ্ঠের বন্দন-সঙ্গীতে এক অপূর্ব্ব ভাবের সমাবেশ। এক বাবাজী চামর ঢুলিয়ে বরণ কর্‌ল রাধাকৃষ্ণকে, আনন্দের আবেগে মাতালের মত। রঞ্জন জ্যোৎস্নার দিকে চেয়ে' দেখ্‌ল, সে পাশে দাঁড়িয়ে তারই পানে চেয়ে' আছে অনিমিষে। দেবমন্দিরে কথা বল্‌তে নেই—নতুবা সে জিজ্ঞাসা কর্‌ত, ঠাকুরের সাম্‌নে দাঁড়িয়ে তার দিকে জ্যোৎস্নার চেয়ে' থাকা লোকের চক্ষে পড়্‌লে, তাদের বিশ্বাসের মর্য্যাদা-রক্ষা হ'বে কি? রঞ্জনেরও আরতি দেখা সম্ভব হ'ল না আর। জীবন্ত চক্ষের বঙ্কিম চাহনীর সম্মোহন ছেড়ে' অচল দারু-মূর্ত্তির দিকে দৃষ্টি আর তার ফির্‌ল না। সম্মুখের সিংহাসনে রাধাকৃষ্ণের যুগল-মূর্ত্তি, আর মন্দির-চত্বারে এই দম্পতির যুগল-মাধুরী একজনের চক্ষু এড়াতে পার্‌ল না—সে ধন্যা। চেয়ে' চেয়ে' সে দু'জনকেই দেখ্‌ছিল। হঠাৎ শাঁখ বেজে' উঠ্‌তেই জ্যোৎস্না মন্দিরের দিকে চাইল, সম্মুখেই ধন্যার বিমোহিত-দৃষ্টি—সে লজ্জায় রঞ্জনের পাশ থেকে ছুটে' সরে' গিয়ে ধন্যার পিঠে বসিয়ে দিল এক

কিল। আরতির শেষে ভক্তকণ্ঠে রোল উঠ্‌ল—"জয় জয় রাধামাধবের জয়!"

দেখ্‌তে দেখ্‌তে এক দিন, দুই দিন, তিন দিন কেটে' গেল। বাড়ী ফেরার কথা উঠ্‌লেই জ্যোৎস্না এমন আশ্রমের কাজে ব্যস্ত হ'য়ে' পড়ে, যে রঞ্জনের কথা আর সেখানে থৈ পায় না। অবস্থা বুঝে' সে মাকে টেলিগ্রাম করে' দিয়েছিল, ফির্‌তে দুই চার দিন বিলম্ব হবে। কিন্তু ফেরার কথা জ্যোৎস্না আমলে আনে না দেখে', সে একটু চিন্তিত হ'য়ে পড়্‌ল। কাজ যে খুব বেশী তা' নয়—দশ বারটী অনাথ শিশু-সন্তানকে দেখার লোক নাই যে, তা'ও নয়। জ্যোৎস্নার উপর প্রধান দায়িত্ব পড়েছে, স্বেচ্ছায় সে ইহা মাথায় তুলে' নিয়েছে, একটা ব্যবস্থা যে না হয় তা'ও না—উপস্থিত কলিকাতায় রওনা হওয়া কিছু অসম্ভব ব্যাপার নয়। রঞ্জন আজ কথাটা খোলাখুলি-ভাবেই জ্যোৎস্নার সঙ্গে আলোচনা কর্‌তে বসে' গেল। সে বল্‌ল, "তিন দিন কেটে' গেল, মা হয় তো এসে' পড়্‌বেন, আর দেরী করা চলে না, জ্যোৎস্না—চল, কালই কলিকাতায় রওনা হই।"

জ্যোৎস্নার প্রফুল্ল মুখখানি কলিকাতায় ফিরে' যাওয়ার কথা হ'লেই শুকিয়ে কাঠ হয়ে যায়—রঞ্জন ইহা অনেক বার লক্ষ্য করেছে। জ্যোৎস্না বাড়ী ছেড়ে' চলে' আসার পর, আবার ফিরে' যেতে হয়ত খুবই লজ্জা হবে, এই ভয় ও বাধায় বোধহয় সে বিষণ্ণ হয়ে পড়ে। কথার উত্তর দিতে বিলম্ব হচ্ছে দেখে' রঞ্জন আবার বল্‌ল, "কলিকাতার কথা তুল্‌লেই তুমি চুপ করে' থাক—হয় জবাব দাও না, নয় কথা বাঁচিয়ে কাজে ঝাঁপ দিয়ে পড়; কিন্তু আমি তো আর স্থির থাক্‌তে পার্‌ছি না।—আজই একটা হেস্তনেস্ত কর্‌তে হ'বে।"

জ্যোৎস্না ক্ষীণতর কণ্ঠে বলে' উঠ্‌ল, "আমার হয় তো ফেরা হবে না আর।"

লজ্জাবতী লতার ন্যায় তার বদনমণ্ডলের সুকোমল মসৃণ ত্বক কুঁচকে' গেল কথার সঙ্গে সঙ্গে।

রঞ্জন বল্‌ল, "ফেরা হবে না, মানে?"

"এই সব কার ঘাড়ে চাপিয়ে দিয়ে যাব! অদিনে যিনি আশ্রয় দিয়েছিলেন, তাঁর প্রতি অকৃতজ্ঞ হব কি করে'?"

রঞ্জন একটু বিরক্ত হয়েই বল্‌ল, "অদিনের আশ্রয় আমার মা'ও তোমার, জ্যোৎস্না? তাঁর কথা তো তুমি মনে আন্‌ছ না?"

জ্যোৎস্নার মুখ পাণ্ডুর-মূর্ত্তি ধারণ কর্‌ল। উত্তর দেওয়ার জন্য গ্রীবা উত্তোলন করে'ই কি ভেবে' সে মাথা নীচু করে' নিল। তারপর ধীরে ধীরে ব'লল, "কলিকাতায় ফিরে' যাবার কথাই বল্‌ছ, এই আশ্রমকে রক্ষা করার কথা একবারও ভাব্‌ছ না। তুমি কি বল, তোমার সঙ্গে ফিরে' যদি যাই, এ আশ্রমের যে ক্ষতি হবে, তার জন্য ঈশ্বরের কাছে আমি দায়ী হব না?"

"আমার বিশ্বাস, তুমি কলিকাতায় বসে' দত্তাশ্রমকে আরও বড় করে' তুল্‌তে পার্‌বে। আমার বিশ্বাস, মা তোমার কাছে আশ্রমের কথা শুন্‌লে, তোমায় বুকে পেলে, তিনি সর্ব্বস্ব দিয়ে তোমার আশ্রম রক্ষা কর্‌বেন। এখন চল, বাড়ী যাই।"

জ্যোৎস্না চুপ করে' বসে' রইল। ফেরার পথ যেন বন্ধ হয়ে' গেছে! যে বাড়ীর সুখস্মৃতি মুছে' ফেলে' সে ঝাঁপ দিয়ে পড়েছে অকূলে, আর বুঝি সেখানে ফেরা যায় না। ঠাকুর মুখ তুলে' চেয়েছেন, অন্তর্যামী দয়া করেছেন, তাই সে তার আরাধ্যকে কাছে পেয়েছে—হৃদয়ের অর্ঘ্য দেওয়ার অবকাশ হয়েছে। আবার না হারাতে হয়, আবার না কাঁদতে হয় বিরহের জ্বালায়—এই আতঙ্কে তার সর্ব্বশরীর কণ্টকিত হয়ে' উঠ্‌ল! কেন যে তার আর বাড়ী ফেরার সাধ নেই, কেন যে সে আর সুখনীড়ে

স্বামিসঙ্গে সুখ পাবে না—সে-কথা মনের জগতে সাপের মত যতই ফণা তুলে' ফোঁস্-ফোঁস্ করে, ততই সে ব্যথায় দুঃখে অভিভূত হয়, সে অনির্ব্বচনীয় বেদনা-প্রকাশের ভাষা নেই। তার মনের এই গোপন ব্যথা, বিষের জ্বালা, যেন পুড়ে'ই সে ছাই হবে! হৃৎপিণ্ড দুলে' উঠ্‌ল—প্রাণের দেবতাকে পেয়ে' আবার বুঝি বিসর্জ্জন দিতে হয়! এই তিন দিনের যে উল্লাস-আনন্দ তাকে মাতিয়ে তুলেছিল, আজ কালিমায় সব যেন ঢাকা পড়ে' গেল। তার বাড়ী ফেরার অনিচ্ছা বেড়ে' গেল। তার বাড়ী ফেরার এই অনিচ্ছা অনুভব করে' রঞ্জন মনে মনে বেশ ক্ষুব্ধ হয়ে' উঠেছিল। জ্যোৎস্নার অবধিহীন প্রেমের পারাবারে সাঁতার কেটে' যে তৃপ্তি, তার চেয়ে তার পরম সুখ তাকে আপনার মত করে' পাওয়ায়। সে যে তার নাগাল ছাড়িয়ে তাকে ছুটিয়ে নিয়ে বেড়াবে প্রেমের দাবীতে ইচ্ছামত, এটা সে আর সহ্য কর্‌তে পারে না। রঞ্জন জ্যোৎস্নাকে কিছু না বলে', ঘর ছেড়ে' বেড়িয়ে গেল আশ্রমের বাহিরে।

তখন সন্ধ্যার আব্-ছায়ায় পল্লীপথ ঢাকা পড়্‌ছিল—মাঠের গরু তাড়িয়ে রাখালেরা বাড়ী ফির্‌ছিল গান গেয়ে'। পাখীর রব থেকে থেকে বেজে' উঠ্‌ছিল—রাত্রির মত অবসর নিতে। সন্ধ্যার এই গোধূলি-ছায়ায় দাঁড়িয়ে রঞ্জন আজ গভীর চিন্তায় ডুবে' গেল জ্যোৎস্নার প্রতি ইতিকর্ত্তব্যতা-নির্দ্ধারণে। সে কি ফিরে' যাবে একা, জ্যোৎস্নাকে আশ্রমে রেখে'? জ্যোৎস্না যদি পতি-পত্নীর সম্বন্ধ অস্বীকার করে—হৃদয় ভেঙ্গে' গেলেও, সে আজ প্রতিমা বিসর্জ্জন দিয়েই ঘরে ফির্‌বে নিঃসঙ্গ সন্ন্যাসীর মত। তার চিরতরল চিত্তখানি চিন্তায় ঘন পাথরের মত শক্ত হয়ে' পড়ল। ললাটে দৃঢ় রেখা-চিহ্ন ফুট্‌ল অন্তরের চিন্তা-চিহ্ন প্রকাশ করে'। কিন্তু সে কয়েক মুহূর্ত্তের জন্য। জ্যোৎস্নার সঙ্গে

সব কথা তো খুলে' বলা হয় নি—তিনুর কথা, নিধুবাবুর কথা, মায়ের কথা, টুনুর কথা—অবস্থার দায়ে মানুষ যে ভাবে গড়ে' ওঠে, তার মোড় ফেরাতে গেলে যে কৌশল ও বিজ্ঞান, তা' উপেক্ষা করা চলে না। এই আশ্রমের প্রতি জ্যোৎস্নার কর্ত্তব্যবোধের সত্য মূল্য নির্দ্ধারণ করে' তার সাম্‌নে ধর্‌তে হবে, তাকে বোঝাতে হবে বাড়ীর কথা—স্বামী—শ্বশ্রূ-ঠাকুরাণীর কথা। রঞ্জন যদি হয় তার অন্তরের সবখানি সত্য—তবে তার আনুগত্যই তার সব ধর্ম্ম পূরণ কর্‌বে। রঞ্জনের মনে হ'ল, আশ্রমের চেয়ে, আশ্রম-বিগ্রহের চেয়ে সে-ই জ্যোৎস্নার শ্রেষ্ঠ সম্পদ্। জ্যোৎস্না আর যা'ই হোক, সে চাতুরী জানে না; তার মধ্যে সত্যের ভান নেই। রঞ্জনকে পেয়ে' সে যে বিহ্বল হয়ে' পড়েছিল, এই কয় দিন সে তা' লক্ষ্য করেছে—কিন্তু লোকতঃ, ধর্ম্মতঃ, এমন এক বাধা তার সাম্‌নে বড় হয়ে উঠেছে, যা' সে অতিক্রম কর্‌তে পার্‌ছে না কোন-মতে।

কাল তাকে বাড়ী ফির্‌তেই হবে জ্যোৎস্নাকে নিয়ে। জ্যোৎস্নার হৃদয়ের ধর্ম্ম এই লৌকিক বাধায় কোনমতেই মলিন হবে না। একদিকে সে, আর একদিকে এই আশ্রম। স্বামীর আজ্ঞাই অলঙ্ঘনীয় হবে।

রাত্রে আবার কথা আরম্ভ হ'ল। আশ্রম-ব্যবস্থার কথাই বড় হয়ে উঠ্‌ল। রঞ্জন যতই কলিকাতার কথা তোলে, জ্যোৎস্না ততই বলে, "আশ্রমের সুব্যবস্থা কর—আমি এখুনি তোমার সঙ্গে যাচ্ছি। তোমায় ছেড়ে' এখানে থাকা, সে যে কি নিষ্ঠুর মৃত্যু, তুমি আমার স্বামী, তা' কি বোঝ না?"

"বুঝি বলে'ই আর তোমায় চোখের আড়্ কর্‌ব না। বাড়ী চল, ব্যবস্থা হবে; আশ্রমের গৌরব বাড়্‌বে বৈ কম্‌বে না।"

"কিন্তু আশ্রম রক্ষা কর্‌বে কে?"

রঞ্জন দৃঢ়কণ্ঠে বল্‌ল "তুমি কি বল জ্যোৎস্না, রাজা ম'লে রাজ্যরক্ষা হয়, তুমি না থাক্‌লে আশ্রম-রক্ষা হবে না?

জ্যোৎস্না রঞ্জনের হাতখানি নিজের হাতে নিয়ে বল্‌ল, "আচ্ছা, পুরীতে তো তুমি অনেক দিন ছিলে আমায় নিয়ে, মনে নেই সে কথা? তেমন সুখ জীবনে আর পাব না? তেমনি করে' কিছুদিন থাক না—তোমার পায়ে পড়ি, বাড়ী যেতে আমার বড় ভয় কর্‌ছে।"

"মিথ্যা নয়! তুমি কাউকে কিছু না বলে' চলে' এসেছ, হয় তো বাড়ী ফির্‌তে তোমার খুব লজ্জা হবে। কে কি বল্‌বে, এই ভয়ও কিছু অস্বাভাবিক নয়। কিন্তু মা যে তোমার জন্য কি আকুল বুক পেতে' আছেন, তা' তুমি বুঝ্‌তে পার্‌ছ না, জ্যোৎস্না। চল, কালই কলিকাতায় যাই।"

জ্যোৎস্না কুঁতিয়ে বল্‌ল, "আচ্ছা, চল। কিন্তু তুমি এই আশ্রমের প্রতি যে আমার একটা কর্ত্তব্য আছে, সেদিকে আদৌ নজর দিচ্ছ না।"

"ঠিক কথা নয়, জ্যোৎস্না—তোমার চেয়ে অধিক চিন্তা আমি কর্‌ছি। তোমার এই সৃষ্টিটুকু ক্ষুদ্র, কিন্তু কত বৃহদাকার ইহা হ'তে পারে, তা'ও ভাব্‌ছি এই কয় দিন ধরে'। যেন আমার মনে হচ্ছে, আশ্রমটায় সত্য প্রাণ যদি তোমায় ঢাল্‌তে হয়, সে প্রাণ ফিরিয়ে আন্‌তে হবে, বাড়ী ফিরে' গিয়ে। যে লক্ষ্মীর আসন শূন্য করে' এসেছ, সেখানে তোমায় গিয়ে বস্‌তেই হবে, কায়েমী হয়ে। আর মায়ের আশীর্ব্বাদ নিতে হবে মাথা পেতে। তা' না হ'লে এই আশ্রমের মর্য্যাদা আজিকার চেয়ে এক তিলও বাড়্‌বে না।"

জ্যোৎস্নার হৃদয় পূর্ব্বস্মৃতির আলিপনায় বিচিত্র হয়ে' উঠ্‌ল; মায়ের অগাধ স্নেহের অনুস্মৃতি হৃদয় অভিষিক্ত করে' দিল। বেশী করে' মনে পড়্‌ল শয্যাগৃহের সুখস্বপ্ন। আবার তেমনই করে' সুখ-

পালঙ্কে রঞ্জনের পদযুগল বক্ষে নিয়ে রাত্রিবাসের সাধে হৃদয় পূর্ণ হ'ল। বল্‌ল, "ভাল চল; আমি একটা সাময়িক ব্যবস্থা করে' দিয়ে যাব। কিন্তু মাকে নিয়ে শীঘ্র ফির্‌তে হবে দু'তিন দিন বাদেই—তখন যেন অমত করে' বস' না!"

রঞ্জন প্রহৃষ্ট চিত্তে সে রাত্রি জ্যোৎস্নাকে নিয়ে পরম সুখে কাটিয়ে দিল।

পরদিন প্রভাতে আশ্রমবাসীরা শুন্‌ল, জ্যোৎস্না চলে' যাবে। সকলে জটলা পাকিয়ে করুণ আলোচনা জুড়ে' দিল।

ধন্যা জ্যোৎস্নার গলা ধরে' বল্‌ল, "দিদি, আমি তোমার সঙ্গে যাব। আমায় রেখে' যেও না, তা' হ'লে আমি আর বাঁচ্‌ব না।"

ধূর্জ্জটী পা জড়িয়ে চীৎকার করে' কেঁদে' বল্‌ল, "মাথা খুঁড়ে' মর্‌ব, যদি আশ্রম ছেড়ে' পা ওঠাও।" ছোট ছোট ছেলেমেয়েগুলি কান্না জুড়ে' দিল—সে করুণ দৃশ্য দেখে' জ্যোৎস্নার চোখে জল আর ধরে না। রঞ্জনেরও হৃদয় দ্রব হ'ল অবস্থা দেখে'। তার মনে হ'ল, এই অনাবিল সুন্দর হৃদয়খানিকে আশ্রয় করে' যে সৃষ্টি গড়ে' উঠেছে এইখানে, তা' যদি ভেঙ্গে' যায় জ্যোৎস্নার অভাবে, তার জন্য সে-ই দায়ী হবে। পুরুষের অধিকার নারীর হিয়াকে যদি ক্ষুণ্ণ করে, সে অধিকার ঈশ্বরের আশীর্ব্বাদ নয়, পুরুষের স্বার্থপরতা। কিন্তু জ্যোৎস্নাকে তো সে ছেড়ে' দিয়েও যেতে পারে না, তাকে নিয়ে ফির্‌তেই হবে কলিকাতায়। তার পর এই সব চিন্তা।

সারা দিন জ্যোৎস্নার চক্ষে অশ্রুই ঝর্‌ল। স্বামীকে কাছে পেয়ে' তৃপ্তিতে বুক তার ভরে' উঠেছিল—আজ কলিকাতা-যাত্রার পথে এক-দিকে আশ্রমের আসক্তি, অন্যদিকে অজ্ঞাত আশঙ্কায় সে অস্থির হয়ে'

উঠ্‌ল। তার বিষণ্ণ মুখখানি দেখে' রঞ্জনেরও হৃদয় মুচড়ে' উঠ্‌ল ব্যথায়। অপরাহ্নে জ্যোৎস্না ধন্যাকে নিয়ে দীঘির দিকে যাচ্ছিল সান্ধ্যস্নানের জন্য, বিষণ্ণ মনে রঞ্জন বল্‌ল, "ধন্যা, রোজই তুমি প্রহরী থাক দত্তাদেবীর, আজ তোমার ভার আমায় দাও, দেবীর সঙ্গী আমি।"

ধন্যার ভারী মুখ। সারা দিন কেঁদে' কেঁদে' চোখের পাতা তার ফুলেছে; বিনা বাক্যে মুখ ফিরিয়ে সে চলে' গেল। জ্যোৎস্না বল্‌ল, 'ছেলে-মানুষকে দুঃখ দেওয়া কেন, তুমি কোথায় যাবে আমার সঙ্গে?"

"চল, দু'জনে আজ সাঁতার কেটে' আসি। এমন মুক্ত নিরালা স্থান কলিকাতায় নেই।"

"তুমি সাঁতার জান?"

"তোমায় ধরে' ধরে' পা ছুঁড়্‌ব।"

জ্যোৎস্না হেসে' বল্‌ল, "উল্টো কথা—আমায় ধরে' ধরে' পা ছোঁড়া আর হ'ল কৈ? তোমারই নেজুড় ধরে' ছুট্‌তে হ'ল শেষে! নারী অবলা ছাড়া আর কিছু না।"

পথে গাছের অজস্র শুক্‌না পাতা দু'জনের পদশব্দে মর্ম্মরিত। পাশে কাঠ-মল্লিকা ফুটে' আছে অসংখ্য, সুবাসে সর্ব্বদিক্‌ মাতোয়ারা। রঞ্জন বল্‌ল, "তুমি আশ্চর্য্য হবে কথা শুন্‌লে, এখানে এসে' একটা গভীর অনুভূতি-লাভ হ'ল।"

"কি বলত?"

"তুমি আমার, আমি তোমার, এর চেয়ে আর কোন সত্য আমাদের দু'-জনের নেই, কিছু রাখাও অন্যায়।"

জ্যোৎস্না রঞ্জনের মুখের পানে চেয়ে' দেখ্‌ল, সত্যই তার চঞ্চল চক্ষু দু'টী স্থির; মুখখানি গম্ভীর, কিন্তু বেশ প্রসন্ন। বল্‌ল, "প্রকাণ্ড সত্য

আবিষ্কার করেছ! এ কথা তুমি আজ জান্‌লে, তবুও সুখী হলুম। এই কথাটা যদি সর্ব্বদা স্মরণে রাখ, স্বর্গের চেয়ে সুখ আমার; কিন্তু সত্যি বল্‌ছি—বড় ভয় কর্‌ছে আমার। আবার তোমায় হারাব না তো?"

সম্মুখে দীঘির কাল জল থৈ-থৈ কর্‌ছে—ঘাটের উপর দু'-জন এসে' দাঁড়িয়েছে। রঞ্জন বল্‌ল, "দেখ জ্যোৎস্না, আজ আর একটা কথা ভাব্‌ছি—ভাব্‌ছি কি জান? আজ মনে হচ্ছে, এই আশ্রমটা তোমার বুকের ব্যথারই রাগিণী। এটা তোমার সত্যরূপ নয়।"

জ্যোৎস্না একটু অবাক্ হয়ে' বল্‌ল, "কেন, বল দেখি?"

"এখানে আর প্রশ্ন নেই, জ্যোৎস্না। আশ্রমের প্রতি ধূলিকণায় চরণদাস বাবাজীর ভাব ও স্মৃতি জড়িয়ে আছে। তার বুকের রক্তে এঁকে' উঠেছে আশ্রমের শ্রী। আশ্রমের বিগ্রহও যেন তারই করুণমূর্ত্তি। এই সকলের সঙ্গে তোমার পরিচয় ঘটেছে, পথিকের পরিচয় হয় যেমন পান্থশালার সঙ্গে। যেন মনে হয়, তুমি এই কঠোর আশ্রম-জীবন অভিষিক্ত করে' দিয়েছ তোমার অশ্রু দিয়ে। একে গড়ে' তোল নি তোমার হৃদয়ের অর্ঘ্যে।"

"বেশ নূতন কথা বল্‌ছ—"

"আমিও আশ্চর্য্য হয়ে' যাচ্ছি! অবস্থায় পড়্‌লে আকাট মূর্খের মুখেও ভাষা ফোটে। আমি তবু কিছু লেখাপড়া শিখেছি, জ্যোৎস্না। আমি যতই ভাব্‌ছি আশ্রমের কথা, তোমাকে এখান থেকে সরিয়ে নিয়ে যাওয়ার চিন্তা যতই মনে পাক দিয়ে' উঠ্‌ছে—এই সত্যই আবিষ্কার কর্‌ছি, এ সৃষ্টি তোমার নয়। এ তোমার একটা আশ্রয়। তোমার সবখানি মমতা কোথায় তা' যতই বুঝি, আনন্দে আমার হৃদয় নেচে' উঠে। আমার কথা বুঝছ!"

রঞ্জনের চক্ষু আরক্ত, ভাব-বিভোর। জ্যোৎস্না কাতর হয়ে' তার পায়ের কাছে বসে' পড়্‌ল—বল্‌ল, "সত্যই আমি তোমার দাসী, প্রভুর মুখ দিয়েই আজ অন্তরের বাণী শুন্‌ছি। যেদিন তোমায় চোখের আড় করেছি, মিথ্যার পর মিথ্যাই হয়তো আশ্রয় করেছি, লক্ষ্য হারিয়ে অন্ধের মত। বল তো স্বামীকে সম্মুখে রেখে' যে সেবার ফুল ফুটে' ওঠে মর্ত্ত্যে, নারীর সার্থকতা তা' ছাড়া আর কি হ'তে পারে?"

"দত্তা! দত্তা!"

ঘাটের উপর জ্যোৎস্নার পাশে বিগলিত হৃদয়ে রঞ্জন বসে'—জ্যোৎস্নার চক্ষে জল; রঞ্জনের চক্ষু জ্যোতির্ম্ময়। ধন্যা এসে' দাঁড়িয়েছে তাদের পেছনে কখন, কেউ জানে না। তার চিত্ত ক'দিন ধরে'ই চঞ্চল; এমন দৃশ্য স্বপ্নলোকে ছিল, হঠাৎ ভেসে' উঠেছে তার সাম্‌নে—অজানা যৌবন আজ বিদ্রোহী। সে বিহ্বল।

জ্যোৎস্না আর কথা কইল না—ঘাটে নেমে' গেল; যাওয়ার সময়ে বলে' গেল, "ধন্যা, সন্ধ্যা হয়, পাগলের মত ঘুরে' বেড়াস্ নে। ঘরে যা, সন্ধ্যার শাঁক বাজা।"

ধন্যা ক্ষুণ্নমনে ফিরে' গেল, চক্ষে তার অশ্রু। সিক্ত বসনে উঠে' এল জ্যোৎস্না রঞ্জনের কাছে—হেসে' বল্‌ল, "আমায় যে দত্তা বল্‌লে—"

"আজ থেকে আমি তোমায় দত্তাই বল্‌ব।"

"কেন?"

"দিয়েছ বলে।"

"কি দিয়েছি?"

"তোমার সবখানি। দত্তা, এস, তোমার ব্যথার রাগিণী নীরব হ'তে দেব না; দত্তাশ্রম আমিই রক্ষা কর্‌ব।"

"আঃ, বাঁচলুম! আমার এই ব্যথার সৃষ্টিকেও যদি হাতে পেতে নাও, আমি সার্থক হব চিরদিনের জন্য।"

ঘরে এসে' কাপড় ছাড়্‌ছিল দত্তাদেবী সংশয়ে, সঙ্কোচে। কি জানি, এ ঘর ছেড়ে' যেতে তার বুকে কেন শত সহস্র সর্প দংশন কর্‌ছিল। কিন্তু স্বামীর হাত ধরে' মৃত্যুও বরণ কর্‌তে হবে। নারীর ধর্ম্ম ইহার বেশী কিছু নয়।

বট-গাছের পাশে দাঁড়িয়ে ধানবাদ থেকে ভাড়া-করা মটরখানা হর্ণ দিচ্ছিল ঘন ঘন। মোট-ঘাট বেঁধে' বাহকেরা চলেছে এগিয়ে, পেছিয়ে আছে আশ্রমবাসী আর অনাথ ছেলেমেয়েগুলি। পদে পদে হোঁচট খেতে খেতে জ্যোৎস্না মটরের কাছে গিয়ে দাঁড়াল। ধুলোটা টিপ্ করে' একটা প্রণাম কর্‌ল। কিন্তু ধন্যা নেই; সে সন্ধ্যা থেকেই কোথায় গেছে, কেউ সন্ধান রাখে নি।

রঞ্জনেরও মন এই করুণ দৃশ্যে ভেঙ্গে' পড়েছিল টুক্‌রো টুক্‌রো হয়ে'। কাঁদ্‌তে কাঁদ্‌তে জ্যোৎস্না গিয়ে গাড়ীতে উঠে' বস্‌ল। এমন সময়ে ডাক-পিয়ন এসে' একখানি টেলিগ্রামের খাম রঞ্জনের হাতে তুলে' দিল। জরুরী 'তার', "Come at once mother dangeriously ill"

'Tunu'—

ত্রস্ত হয়ে রঞ্জন খামখানা জ্যোৎস্নার হাতে দিল। জ্যোৎস্না কাঁপ্‌তে কাঁপ্‌তে গাড়ী থেকে নেমে' দাঁড়াল; বল্‌ল, "শীগ্‌গীর যাও, দেরী করো না, গিয়ে খবর দিও।"

"তুমি?"

"আমি যাব না—"

কঠিন দৃঢ় স্বর।

"সে কি কথা?"

"এই কথা বিধাতারও সাধ্য নেই, টলায়। আমি যাব না।"

জ্যোৎস্না পেছন ফিরে' আশ্রমের দিকে গজেন্দ্রগমনে চলে' গেল। রঞ্জন থর্-থর্ করে' কাঁপ্‌ছিল, বল্‌ল, "আর মুখ দেখ্‌ব না, তা' জান?"

"জানি, এ মুখ আর দেখ্‌তে হবে না।"

দূর থেকে কণ্ঠস্বর ভেসে' এল, জ্যোৎস্না দৃষ্টির বাহিরে!

টুনু পাটি পেড়ে' সব কথা শুনে' নিল, কয়েক মিনিটে। শেষে বল্‌ল, "আচ্ছা, টেলিগ্রামখানা তোমার সঙ্গে আছে, দেখি—"

রঞ্জন পকেট থেকে পোষ্ট অফিসের মার্কা-মারা খামখানা টুনুর হাতে দিল। টুনু সেটা ভাল করে' বিচক্ষণতার সহিত দেখে' বল্‌ল, "বৌদিদিকে নিয়ে এস, এই কথাটা উল্লেখ করা হয় নি বলে' তিনি কি খুব বিরক্ত হয়েছেন বলে' মনে হয়?" রঞ্জনের উত্তরের আগেই আবার সে বল্‌ল, "আমার কথা তোমায় কিছু জিজ্ঞাসা করেন নি?"

রঞ্জন খুব বিরক্ত হয়েই বলে' উঠ্‌ল, "জেরা করে' কোন নূতন তত্ত্ব আবিষ্কার কর্‌তে পার্‌বে না। একটা পাড়াগেঁয়ে ভূত, তার উপর একটা খেয়াল মাথায় ঢুকেছে, সে একেবারেই কাজের বা'র। এ রকম লোককে নিয়ে ঘর করা চলে না, টুনু। আমি তাকেও বলে' এসেছি, তোমাকেও বল্‌ছি—তার মুখ আর দেখ্‌ব না। মা ভাল হোন, একটা ভাল জায়গা দেখে' কিছুদিন বেড়িয়ে আস্‌ব, তারপর—"

"আচ্ছা, সে সব মৎলব পরে হবে। এখন মাকে কি বলা যায়, বল দেখি?"

"আমি এসেছি, তা' তিনি জানেন না। যখন একটু ভাল আছেন, সোজা কথা বল্‌ব, সে আস্‌বে না—ধরে'-বেঁধে বিয়ে দিলেই বন্ধন চিরস্থায়ী হয় না—আমি তাকে বিসর্জ্জন দিয়ে এসেছি।"

টুনু একটু চিন্তিত হয়ে' বল্‌ল, "কিন্তু রঞ্জনবাবু, মা এ কথা শুনে সুখী হবেন না,—জ্বর হয় তো বেড়ে'ই যাবে। উপায়ও আর কিছু নেই। আপনি আমার সঙ্গে আসুন, যা' তা' বলে' ফেল্‌বেন না;

মায়ের মনে ব্যথা না লাগে, ধীরে ধীরে কেবল বল্‌বেন, আশ্রমের দায়িত্ব ছেড়ে' বৌদিদি আস্‌তে পার্‌লেন না।"

"তারপর! একটা মিথ্যা বল্‌লে, তার জের আর মেটে না, তা' জান? সে আস্‌বে না, কোন মতে আস্‌বে না; আর এলেও আমি তার মুখ দেখ্‌ছি না, এ কথাটাও মনে রেখো।"

দু'জনেই মায়ের ঘরে এসে' উপস্থিত হ'ল।

ক'দিন ভীষণ জ্বরের পর, আজ একটু ভাল আছেন; রঞ্জনকে দেখে'ই, মা বল্‌লেন, "বৌমা আসে নি?"

রঞ্জন মায়ের পায়ে মাথা ঠেকিয়ে অশ্রুরুদ্ধ কণ্ঠে বল্‌ল, "না মা, সে আর আস্‌বে না।" টুনু সতর্ক দৃষ্টিতে রঞ্জনের দিকে চাইল—রঞ্জন বল্‌ল, "মায়ের পায়ে হাত দিয়ে আমি মিথ্যা কথা বল্‌তে পার্‌ব না, টুনু।"

লজ্জায় টুনুর সর্ব্ব শরীর কণ্টকিত হয়ে' উঠ্‌ল। কিন্তু রঞ্জন একটা ঢোঁক গিলে' বল্‌ল, "সে এক বিরাট্‌ আশ্রম গড়ে' তুলেছে মা, সে দায়িত্ব ছেড়ে' তার আসা আর সম্ভব নয়।"

টুনু রঞ্জনের কথা কওয়ার ভঙ্গী দেখে' একটু হেসে' ফেল্‌ল—কিন্তু মায়ের দিকে চেয়ে' তার মুখও গম্ভীর হয়ে' গেল। মার মুখ বিশীর্ণ ও মলিন, খানিক ক্ষণ তিনি চুপ করে' শুয়ে রইলেন; তারপর ধীরে ধীরে বল্‌লেন, "তুই একটা কাণ্ড বাধিয়েছিস্‌, রঞ্জন। আমার অসুখের টেলিগ্রাম বৌমাকে দেখিয়েছিলি?"

"হাঁ, হাঁ, তুমি বিরক্ত হয়ো না, মা। আমি গোড়া থেকেই বল্‌ছি—তুমি একটা জংলীকে ধরে' এনে' আমার ঘাড়ে চাপিয়েছিলে। সে একটা বনের পাখী, এখানে তার পোষাবে না।"

টুনু কাঠ হয়ে' দাঁড়িয়ে রইল মায়ের পাশে। তার মনে হ'ল, দ্রুত

হৃৎস্পন্দন বুঝি বেড়ে' ওঠে জ্বরের মাত্রা বাড়িয়ে। কিন্তু মা বল্‌লেন, "দেখ রঞ্জন, আমার বিশ্বাস হয় না, মা হয়ে' তোর ঘাড়ে আমি একটা বোঝা চাপিয়ে দিয়েছি। আমি বিশ্বাস করতে পারছি না, আমার অসুখের টেলিগ্রাম দেখে'ও, সে তার কাজের দায়িত্বের জন্যে আসে নি। এমন কিছু ঘটনা আছে, যা' আমি এখনও ধরতে পারছি না, ঘরের লক্ষ্মী যে কারণে বাহির হয়ে' গেছে। কিন্তু আমার শরীরে আর শক্তি নেই, বুকে বল নেই, যে উঠে' যাই, ঘরের লক্ষ্মীকে বুকে তুলে' নিয়ে আসি!"

মায়ের চক্ষু অশ্রুসিক্ত হ'ল। রঞ্জনও আর কান্না থামাতে পারল না। বল্‌ল, "দেখ মা, তুমি অনর্থক তার মায়ায় পড়েছ। সে আমাদের নয়, এবার তাকে আমি জন্মের মত বিদায় দিয়ে এসেছি।"

কথা শুনে' মা ধড়ফড় করে' বিছানায় উঠে' বস্‌লেন—টুনু তাড়াতাড়ি তাঁকে ধরে' বল্‌ল, "ব্যস্ত হবেন না, মা; রঞ্জনবাবুর মাথার ঠিক নেই, যা' তা' বল্‌ছে। আমি সরকার মহাশয়ের সঙ্গে কাদুকে পাঠাচ্ছি। একখানা চিঠি লিখে' দি, আপনি সই করে' দিন্—বৌদিদি ছুটে' আস্‌বেন। রঞ্জনবাবু নিশ্চয়ই একটা ঝগড়া বাধিয়ে এসেছে।"

"তোমাদের যা' ইচ্ছে তাই কর, সে আর ফিরবে না। আর যদিও ফেরে, আমি আর তার মুখ দেখ্‌ব না।" এই বলে' রঞ্জন রাগে, দুঃখে, অশ্রুসিক্ত চক্ষে বাহির হয়ে' গেল।

মা বল্‌লেন, "দেখ টুনু, রঞ্জনের গোড়ায় অবিশ্বাস, মায়ের হাতে সন্তানের অকল্যাণ হয়—মা চোখে দেখে' যে বধূ বরণ করে' ঘরে তুলে' এনেছে, সে পর হয়, এ বিশ্বাস আমি মনের কোণেও ঠাঁই দিতে পারি না। তুমি চিঠি লিখে' নিয়ে এস, সরকার মশায়কে আজ রাত্রেই পাঠিয়ে দাও। আমার আদেশ কোনমতে বৌমা লঙ্ঘন করবে না।"

টুনু মায়ের কথা মাথা পেতে' নিয়ে নিজের ঘরে এসে' ঢুক্‌ল।

চিঠির কাগজ-পত্র বা'র কর্‌তে গিয়ে বাক্স খুলে' বেরিয়ে পড়্‌ল অমর রায়ের চিঠিখানা। চিঠির শেষ কয়েক ছত্র যেন তারই বুক-চেরা রক্ত দিয়ে ফুটে' উঠেছে! "টুনু উচ্ছিষ্ট, আমার প্রসাদ মাত্র—"আর সে পড়্‌তে পার্‌ল না। কিন্তু চিঠির অবশিষ্টাংশ তার মনে এঁকে' উঠ্‌ল—অমর বাবু তার হাতের জলটুকু ছুঁতেও বন্ধু রঞ্জনকে নিষেধ করেছে। একথা অমরবাবু বৌদির কাণেও তুলেছে। এই তার টেলিগ্রামখানা হয় তো সতীলক্ষ্মীর হাতে বিষের মতই অনুভূত হয়েছে—তিনি নিশ্চয়ই মনে করেছেন, দিনের পর দিন, মাসের পর মাস, তাহারই হাতে তার স্বামী অন্নগ্রহণ করেছেন, সেবা নিয়েছেন, সান্ত্বনা পেয়েছেন, এ স্মৃতি তিনি হয়তো সহ্য কর্‌তে পারেন নি। অকস্মাৎ খুবই ক্ষুন্ন হয়ে' পড়ায় তিনি গাড়ী থেকে নেমে' পড়েছিলেন—তার উপর রঞ্জনবাবুর তিরস্কার তাঁর ব্যথার মাত্রা নিশ্চয়ই বাড়িয়ে তুলেছে। এ ছাড়া হঠাৎ মায়ের এত বড় ব্যারাম শুনে'ও স্বামীর সঙ্গে আগমনমুখী বৌদিদি ফিরে' যাবেন কেন?'

টুনুর মনে এই চিন্তা যতই ঘনিয়ে' উঠে, ততই বিশ্বাস দৃঢ় হয়। ভাব্‌তে ভাব্‌তে তার কণ্ঠে গুন্‌গুনিয়ে গান উঠ্‌ল—ঘরের কোণ থেকে এস্রাজটা টেনে' নিয়ে ছড়ির টানে সুর তুলে' গান ধর্‌ল—

নারীর মনে পশি' যায়
যত্নে নাহি বাহিরায়
তনু নহে, সিঁয়া কুলের কাঁটা॥

কিন্তু গান তার ভাল লাগ্‌ল না আদৌ। চিঠির কাগজ নিয়ে সে লিখ্‌তে বস্‌ল। কলমের আঁচড়ে এক ছত্র শেষ করে'ই তার মনে হ'ল, কোন কারণে মায়ের চিঠি পেয়ে'ও যদি তিনি না ফেরেন, মাকে আর

বাঁচান যাবে না। তা' ছাড়া তার টেলিগ্রাম হাতে পেয়ে' ঘৃণায়, অবজ্ঞায় যদি তাঁকে ফির্‌তে হয়ে থাকে, তার হাতের লেখায় তাঁর সর্ব্বাঙ্গ জ্বলে' যাবে।

টুনুর মুখখানি রক্তবর্ণ ধারণ কর্‌ল। সমস্ত বিশ্বটাই যেন মনে হ'ল, বিষিয়ে উঠেছে মৃত্যুর মূর্ত্তি নিয়ে। মনে হ'ল, এ প্রাণের মূল্য বুঝি একটা কাণা কড়িও নয়। কিন্তু পৃথিবীর কলঙ্ক মুছে' ফেলার যে উপায় সে সবখানি বুকের বিশ্বাস দিয়ে আশ্রয় করেছে, তার প্রতি অশ্রদ্ধাই বা সে করে কেমন করে'! চিঠি লেখা বন্ধ করে', এস্রাজটাকে আবার টেনে' নিয়ে, কোলের উপর ছড়ির টান দিয়ে সুরের সঙ্গে গলা ভিড়িয়ে সে উদাত্তকণ্ঠে বাড়ী মুখরিত করে' তুল্‌ল—

চক্ষু-দান দিল যেই
জন্মে জন্মে প্রভু সেই,
দিব্যজ্ঞান হৃদে প্রকাশিত।
প্রেম-ভক্তি যাহা হইতে,
অবিদ্যা-বিনাশ যাতে,
বেদে গায় যাহার চরিত।

গান শুনে' কাদু এসে' দাঁড়াল সাম্‌নে, রঞ্জন এসে' বল্‌ল, "ভাল লোক ত' তুমি, মর্‌ছি জ্বলে' পুড়ে' ছট্‌ফটিয়ে, আর তুমি আনন্দে আটখানা হয়ে' ভজন সুরু করে' দিলে—ব্যাপার কি বল ত?" কাদু বল্‌ল, "দিদিমণি, মা পাঠালেন, চিঠি লেখা হয়েছে কিনা জান্‌তে। কিন্তু গান শুনে থ' হয়ে' গেছি; থাম্‌লে কেন, দিদিমণি?"

টুনু এস্রাজ্ নামিয়ে রেখে' বল্‌ল, "কাদু মাকে গিয়ে বল, আমি এখুনি আস্‌ছি।"

কানু চলে' গেলে, এক মুখ হেসে' টুনু বল্‌ল, "রঞ্জনবাবু, আলো পেয়েছি। একটা কাজ করুন দেখি, আমার এই বেডিংটা বেঁধে ফেলুন ত শীগ্‌গীর।" কথার উত্তরের প্রতীক্ষা না করে'ই ইতস্ততঃ বিক্ষিপ্ত জিনিষপত্রগুলি সুটকেশে সে ভর্‌তে লাগ্‌ল। দু'-চারখানা কাপড় পাট করে', তোরঙ্গ বোঝাই কর্‌তে সুরু কর্‌ল। টুনুর অকস্মাৎ এইভাবে তৎপরতা দেখে', রঞ্জন বল্‌ল, "তোমাদের জাতটাই এক অদ্ভূত চীজ্, তোমারও মাথা বেগ্‌ড়াল দেখ্‌ছি!"

টুনু হেসে' বল্‌ল, "আকাশের পাখী ঝড়ে, বাদলে, রাত্রির আঁধারে, যেখানে আশ্রয় পায়, গিয়ে বসে। তার কোন ঠিকানা নেই প্রভাতের আলোয় উড়ে' যায় দিগন্তের কোলে। আজ বিদায় নিচ্ছি, রঞ্জনবাবু।"

অকস্মাৎ বজ্রপাত হ'লেও, মানুষ এমন চম্‌কায় না! কাপড় গোছাতে গোছাতে, টুনু বলে' চল্‌ল, "কথাটা আপনাকে বোঝাতে পার্‌ব না। মানুষ পৃথিবীতে জন্মায় বুকে যে সৌরভ নিয়ে, যৌবনেই শতদল-পদ্ম হয়ে' তা' ফুটে' ওঠে অশেষ সৌন্দর্য্যে, মাধুর্য্যে, মানুষের হিয়ায়। সে মকরন্দ দেবতারই নির্ম্মাল্য—মানুষের স্পর্শে তা' মলিন হয়, মানুষের জীবনও ব্যর্থ হয়ে' যায়। মহাপুরুষ-সংস্পর্শ না পেলে, এ কথা আমিও হয় তো বুঝ্‌তুম না—"

ক্ষিপ্র হাতে সে সব কিছু গুছিয়ে ফেলে' রঞ্জনের দিকে কটাক্ষপাতে বল্‌ল, "বেশ তো তুমি, বেডিংটা বেঁধে' দেওয়ার মত শক্তিও ঘটে নেই, বুঝি?"

"তা' কেন? তোমার ব্যাপার যে কিছু বুঝ্‌তে পার্‌ছি না।"

"ব্যাথার রাগিণী—জীবনের সঙ্গীত। আমি আর কিছু নই, একটি বেদনার সুর। আজ সত্যই চলেছি রঞ্জনবাবু, যেখানে আমার গান আকাশে বাতাসে মিশাবে। আমারই বুকে হানা দেবে, ধুয়ে

মুছে দেবে মনের ময়লা। যদি ফিরি প্রেমের ঝারি হাতে, আবার আস্‌ব রঞ্জনবাবু, তোমাদের মন্দিরে। কথা হেঁয়ালীর মত মনে হচ্ছে, এইবার সোজা কথা বলি—আমি যাচ্ছি বৌদিদিকে ফিরিয়ে আন্‌তে; এই সংসার তিনি না থাক্‌লে কেউ পূর্ণ কর্‌বে না, মায়ের প্রাণ জুড়াবে না, আর তুমিও তৃপ্তি পাবে না জীবনে।”

“আর তুমি?”

“আমি অদৃশ্য পথের যাত্রী, অরূপের কোলে রূপের মাধুরী আমার প্রাণের তৃপ্তি। নীলকান্তি অসীমের বুকে লহরী তুলে’ হৃদয় চলে কোথায়, কে জানে! এখন চল, মায়ের কাছে বিদায় নিয়ে আসি।”

সত্যই একমুখ হাসি নিয়ে টুনু উঠে’ দাঁড়াল রঞ্জনের সম্মুখে। অপূর্ব্ব মূর্ত্তি, প্রসন্নবদনে এক টুকরা মেঘের ছায়াপাত—সেই টুনু যেন একটা সুমধুর সঙ্গীতের দীর্ঘ প্রবাহ।

রঞ্জনের মূর্ত্তি টুনুর বাণীর মূর্চ্ছনায় ডুবে’ গিয়েছিল তলিয়ে, সে টুনুর সঙ্গে সঙ্গে মায়ের ঘরে গিয়ে হাজির হ’ল।

টুনু মাকে প্রণাম করে’ বল্‌ল, “মা, কপালে স্নেহ-চুম্বন দাও, তোমার স্বাক্ষর নিয়ে জীবন্ত চিঠি আমিই চলেছি বৌদিকে ফিরিয়ে আন্‌তে—আপত্তি করো না মা।”

মা অবাক্ হয়ে’ বল্‌লেন, “তুমি চলেছ? সঙ্গে কে যাবে?”

মায়ের মনে ঘটনা যেন অস্বাভাবিক বলে’ মনে হ’ল না,—বরং টুনুই যেন ফিরিয়ে আন্‌বে তার ঘরের লক্ষ্মীকে, এমনই বিশ্বাস তাঁর বুক ভরিয়ে দিল। টুনুকে জড়িয়ে ধরে’ তিনি বল্‌লেন, “এমন মেয়ে যেন ঘরে ঘরে জন্মায়। রঞ্জন,—চাকর, দারোয়ান, দাসী, সরকার মহাশয়কেও সঙ্গে যেতে বল। বৌমাকে বলো টুনু, তার জন্যই প্রাণ ধরে’ পড়ে’ রইলুম—”

মাকে প্রণাম করে’ টুনু বাহিরের বারান্দায় এসে’ দাঁড়াল।

রঞ্জন বল্‌ল, "সত্যিই চল্‌লে যে—? একটু দাঁড়াও, দেউকিকে সঙ্গে দি ; কানু, সরকার মশায়, সবাইকে প্রস্তুত হ'তে বলি। কিন্তু একটা কথা—সে আসে আসুক, আমি তার মুখ আর দেখ্‌ছি না, এ কথা তাকে জানিও।"

"মার্জ্জনা করো, আমি তোমার চিঠি নই, মায়ের। তোমার কথা তুমিই জানিও, আমায় জ্বালিও না।"

টুনু তাড়াতাড়ি সটান গিয়ে যে ঘরে রুগ্ন জীর্ণ দেহখানি নিয়ে দিনরাত নিধুবাবু পড়ে' থাকে জীবনের দায়ে, সেই ঘরে ঢুকে'ই দেখ্‌ল—তণ্ডুলকণা ছড়িয়ে শুয়ে-শুয়েই নিধুবাবু চড়ুই পাখীদের ভোজ দিচ্ছে।

টুনুকে দেখে', এক মুখ হেসে' সে বল্‌ল, "এস, দিদি এস, আজ সারা সকাল থেকে তোমায় দেখিনি। গান শুনেছি কাণ পেতে ;" তারপর মুখের দিকে তীব্র দৃষ্টিপাত করে' বল্‌ল, "মুখখানি যে শুক্‌নো শুক্‌নো দেখ্‌ছি, হাস্‌ছ না কেন দিদি ?"

"তাই নাকি ? ওটা ঠোঁটে এসে' বোধ হয় এখনও পৌছয় নি। কিন্তু একটা কথা বল্‌তে এসেছি, দাদা—আমি এখন চলেছি, নয়াগড়ে দত্তাশ্রমে, বৌদিকে আন্‌তে। সাবধানে থেকো, দিদিটীকে মনে রেখো।"

নিধুবাবু হাঁ করে' চেয়ে' রইল, বল্‌ল, "জ্যোৎস্না এল না রঞ্জনের সঙ্গে, তুমি যাচ্ছ আন্‌তে ; সে না ফেরে, তুমি ফির্‌বে তো ?"

"যদি না ফেরা হয় দাদা, একটু দেখে' শুনে' খেয়ো-দেয়ো, বোনটির উপর অভিমান করে' যেমন রাগ কর, এরকমটী করো না। তোমায় সবল, সুস্থ দেখে' গেলে মনে আর কোন বালাই থাকৃত না।" নিধুবাবু দীর্ঘ নিঃশ্বাস ফেলে' বল্‌ল, "খাওয়া-দাওয়ার চিন্তাই কি বড় চিন্তা, দিদি ! দানা-পানি থাকে, বাঁচ্‌তে হবে ; কিন্তু তোমার দেখা যদি না পাই, মনে আর জোর পাব না, দিদি !"

নিধুবাবু কাঁদ্‌তে লাগ্‌ল ফুঁপিয়ে ফুঁপিয়ে।

"কেঁদ না দাদা, ফির্‌ব বৈকি ; যাওয়ার আগে নমস্কার করে' যাই," এই বলে' টুনু যোড়-কর কপালে ঠেকিয়ে ঘর ছেড়ে' বারান্দায় গিয়ে পড়্‌ল।

রঞ্জন দাঁড়িয়েছিল, বল্‌ল "ঝড়ের মত তোমার কাণ্ডখানা কি ? তুমি আর যাই হও, একটী মেয়ে-মানুষের বড় কিছু নও—তোমার যা' খুসী তা' করা হ'বে না, বল্‌ছি।"

টুনু রঞ্জনের হাতখানা নিজের হাতের মধ্যে নিয়ে বল্‌ল, "তিরস্কার শাসন চিরদিনই করে' আস্‌ছ। আমাদের তা' গা-সওয়া হয়ে গেছে। এখন চল, গাড়ীতে উঠিয়ে দিয়ে আস্‌বে, বারটা চব্বিশে গোমো পেসেঞ্জারে যাব।"

রঞ্জনের সাধ্য নেই টুনুকে ফেরায় ; হাওড়া ষ্টেশন পর্য্যন্ত সে টুনুর সঙ্গে গেল। অবাক্ হয়ে সে চেয়ে' রইল টুনুর মুখের দিকে—প্রায় দুই বৎসর যে মমতার বাঁধন দিয়ে এই সংসারে সে জড়িয়ে ছিল, এক নিমিষে তা' ছিঁড়ে' ফেল্‌তে তার বাধ্‌ল না ! গাড়ী ছাড়্‌ল বাঁশী দিয়ে; যত দূর দেখা গেল, টুনুর দৃষ্টি ফির্‌ল না রঞ্জনকে ছেড়ে'। রঞ্জন দেখ্‌ল, সে চক্ষের দৃষ্টি প্রফুল্ল, ব্যথার চিহ্ন নেই একবিন্দু, মুক্তির আনন্দে উদ্ভাসিত।

## —চৌদ্দ—

জ্যোৎস্না আছ্‌ড়ে' এসে' পড়্‌ল ঘরের মেঝেয় কাটা ছাগলের মত। তার কাতরানি দেখে' আশ্রমের আবাল-বৃদ্ধ-বণিতা ভীড় করে' দাঁড়াল তার ঘরের সাম্‌নে। কেউ গায়ে বাতাস করে, কেউ মাথায় জল দেয়, আকুঞ্চিত হস্তপদ কেহ বা ঋজু করে' রাখে হস্ত-সঞ্চালনে, কিন্তু ব্যথার উপশম কোনমতেই হয় না। জ্ঞান নেই, মুখে কথা নেই; কখনও বা ভূমিতে গড়াগড়ি দেয়, অসহ্য যন্ত্রণায় কণ্ঠে গোঙানির শব্দ। সে করুণ দৃশ্য দেখে' ধূর্জ্জটী চীৎকার করে' কেঁদে' উঠ্‌ল। এক প্রহর রাত্রে ত্রস্ত চরণে ধন্যা উপস্থিত হ'ল আশ্রমে। সকলের মুখে দত্তাদেবীর অসুখের কথা শুনে' সবিস্ময়ে সে ঘরে এসে' দাঁড়াল। ধূর্জ্জটী কাঁদ্‌তে কাঁদ্‌তে বল্‌ল, "হতভাগী, গেছ্‌লি কোথায়, দিদির মুখে একটু জল দে।"

ধন্যা হাঁটু গেড়ে' বসে' বল্‌ল, "দিদি, তুমি যাও নি? এমন কর্‌ছ কেন, দিদি!"

জ্যোৎস্না স্থির চক্ষে তার দিকে চেয়েই যেন হঠাৎ সচেতন হয়ে' উঠ্‌ল—অস্পষ্ট স্বরে বল্‌ল, "ধন্যা, দেখ্‌ তো, চলে' যায় না যেন, আমি গা ধুয়ে' এখুনি যাচ্ছি।"

ধূর্জ্জটী চেঁচিয়ে বল্‌ল, "কার কথা বল্‌ছ, দিদি! স্বামীর কথা? তুমি যে নেমে' এলে গাড়ী থেকে রাগ করে', সেই থেকে কাতরাচ্ছ —আমরা কি কর্‌ব, দিদি?"

জ্যোৎস্না একটু স্থির হয়ে বল্‌ল, "চলে' গেছে সে? কত দূরে গেছে? তুই দৌড়ে' যা ধূর্জ্জটী, আমি এখুনি যাচ্ছি।"

ধন্যা চক্ষে জলের ঝাপ্‌টা দিয়ে বল্‌ল, "দিদি, স্থির হও তুমি, আজ রাত্রি কাটুক, কাল সকালে গরুর গাড়ী ভাড়া করে' ধানবাদ গিয়ে তোমায় গাড়ী ধরিয়ে দেব।"

জ্যোৎস্না নীরব হ'ল।

সারারাত্রি কখনও সচেতন, কখনও অচেতন, কখনও ঘুমের ঘোরে মুখে প্রলাপ-বাণী, কখনও বা নিদ্রিত অবস্থায় স্বপ্ন দেখে' চমকে' ওঠা—এমনি করে' সমস্ত ক্ষণ কেটে' গেল।

ভোরে ভাঙা গলায় ধুর্জ্জটীর কীর্ত্তন জম্‌ল না। ফর্‌সা হ'তেই আশ্রমবাসীরা এসে' দাঁড়াল দোরের গোড়ায় জ্যোৎস্নাকে দেখ্‌তে। ধন্যা হুকুম দিল, "যে যার কাজ করগে। দিদিমণিকে বিরক্ত করো না।"

জ্যোৎস্নার চৈতন্য ফিরে' এল—ধন্যার গলা ধরে' সে বল্‌ল, 'কি হ'বে ধন্যা, আমার কি হ'বে? আমি যে তারে ফিরিয়ে দিলাম এমন অপমান করে', মনের দোষে—কি হ'বে আমার?"

"কি হ'বে আর! তুমি একটু গায়ে জোর পাও, চল, তোমায় দিয়ে আসি তোমার স্বামীর কাছে। আমি বেশ বুঝেছি, দিদি, তোমার এখানে আর থাকা হ'বে না। অমন দেবতাকে ছেড়ে' তুমি কি আর এখানে থাকৃতে পার?"

ধন্যাকে বুকে আঁকড়ে', চোখের জলে জ্যোৎস্নার বুক ভেসে' গেল; ধন্যা কাঁদতে লাগ্‌ল আকুল হয়ে।

মধ্যাহ্নে সাধ্য-সাধনায় জ্যোৎস্নার মুখে এক ফোঁটা জলও কেউ দিতে পার্‌ল না। সমস্ত আশ্রমবাসী রইল সেদিন উপবাসী। সন্ধ্যার সময়ে জ্যোৎস্না টল্‌তে টল্‌তে বিগ্রহের মন্দিরে আরতি দেখ্‌তে দাঁড়াল। তার মনে হ'ল, ছায়ার ন্যায় রঞ্জন তার পাশে দাঁড়িয়ে আছে; অ

ধন্যা দেখ্‌ছে বক্র দৃষ্টিতে তার পানে ফিরে' চেয়ে'। বুকে যেন মুষলের আঘাত ; সে নেই—মনের ছলনা! ঘুঁষিয়ে ঘুঁষিয়ে বুকের পাঁজরাগুলো ভেঙ্গে' দিতে ইচ্ছে হ'ল—সে ঘরে এসে' দু'হাত মুষ্টিবদ্ধ করে' বুকে অজস্র কিলোতে লাগ্‌ল। ধন্যা এসে' বল্‌ল, "করছ কি, দিদি? এমন করে' আত্মঘাতী হ'লে আর কি তাকে দেখ্‌তে পাবে? বেঁচে' থাক্‌লে আবার সব ফির্‌বে। ম'লে কোন চুলোয় যেতে হয়, কে জানে!"

কিন্তু প্রবোধ আর কথায় নেই—জ্যোৎস্নার মনে হ'ল, ছুটে' বেরিয়ে যায় বাড়ী থেকে, চুলোয় যাক্ আশ্রম, মান, অভিমান—কিন্তু মনে যা' হয়, তা'ই তো করা যায় না, বন্দিনীর মত সে শয্যায় পড়ে' ছট্‌ফট্ কর্‌তে লাগ্‌ল।

ধূর্জ্জটী এসে' বল্‌ল, "দিদিমণি, দাদাবাবু বোধ হয় গিয়েই লোক পাঠিয়েছে তোমার জন্য ; সে বল্‌ছে, তোমার সঙ্গে দেখা কর্‌বে।"

জ্যোৎস্না শুয়েছিল—ধড়মড়িয়ে উঠে' দাঁড়াল, বল্‌ল, "কে, কে? পুরুষ না মেয়ে-মানুষ?"

উত্তরের প্রতীক্ষা রইল না—টুনু এসে' দাঁড়াল জ্যোৎস্নার সম্মুখে। জ্যোৎস্না আর মুখ ফেরাতে পারল না—সে শুনেছিল টুনু হাল-ফ্যাসান ছেড়ে' বৈষ্ণবীর ভেক' নিয়েছে ; কিন্তু এ মূর্ত্তি ছদ্মবেশ নয়, যেন সত্যের অপূর্ব্ব মূর্ত্তি! এমন রূপ বুঝি সে কখনও দেখে নি ; অবাক্ হয়ে' চেয়ে' রইল। টুনু বল্‌ল, "নমস্কার, বৌদিদি। অতিথি আমি, আজ রাত্রে বিশ্রাম করব। কাল আমার নালিশ আছে, বিচার-প্রার্থনায় এসেছি!"

কথায় বিদ্রূপের সুর নেই। রহস্যের রঙ নেই। যেমন স্পষ্ট, তেমনই তীক্ষ্ণ, তেমনই মর্ম্মস্পর্শী। জ্যোৎস্না যেন আচ্ছন্ন হয়ে' পড়ল ওর মহিমায়। সে বল্‌ল, "ধন্যা, ব্যবস্থা করে' দে।" তারপর টুনুর

মুখের দিকে চেয়ে' কৃত্রিম অনুনয় প্রকাশ করে' বল্‌ল, "এ দেবতার আশ্রম, আপনি অনায়াসেই বিশ্রাম করতে পারেন।"

টুনু জ্যোৎস্নার প্রথম দর্শনে প্রহৃষ্ট-চিত্ত হ'ল, ধন্যার সঙ্গে সে ঘরের বাহির হয়ে' গেল।

ভোরে ধূর্জ্জটীর আর গলা শোনা গেল না; এস্রাজের সুরে বামা-কণ্ঠধ্বনি আশ্রমের আবাল-বৃদ্ধ-বণিতা মুগ্ধ হয়ে শুন্‌ল—

অভিমান লালসা—
হরি হরি হেন দশা।
হইবে আমারও,
দোঁহা মুখ নিরখিব,
দোঁহা অঙ্গ পরশিব,
সেবন করিব দোঁহাকার।

একি মানুষের কণ্ঠ-নিঃসৃত বাণী, না, কোন দেববালা স্বর্গের দুয়ারে দাঁড়িয়ে মূর্চ্ছনা তুল্‌ছে? জ্যোৎস্না গিয়ে' মন্দির-চত্বারে বস্‌ল।

টুনু হেসে,' জ্যোৎস্নার দিকে কটাক্ষপাত করে' মীড়ে মীড়ে গানের ঝঙ্কার তুল্‌ল—

হরি হরি কবে হব বৃন্দাবনবাসী!
নিরখিব নয়নে যুগল রূপরাশী।

এস্রাজখানা নামিয়ে রেখে' বল্‌ল, "বৌদি, দাসী এসেছে, সেবার ভার মাথা পেতে নিতে। আজ তোমার মুক্তি। ঘরের লক্ষ্মী—মা কাতরা—বাড়ী ফিরে' যেতে হ'বে।"

এ কথার উত্তর নেই।

আজ আশ্রম যেন উৎসব-পুরী। টুনুকে ঘিরে' সকলেই উন্মাদ। গানের তাগিদে, তার কণ্ঠ ছিঁড়ে' রক্তাক্ত হয়। জ্যোৎস্না বিমনা। তার মনে হ'ল, এই নারীই তো তার সর্ব্বনাশের গোড়া—বাঘিনী কি সম্মোহন জানে, বুকে এসে' চেপে' বস্‌ল—তাকে যেন বিমূঢ় করে' ফেল্‌ল! কাল সারাদিন উপবাসের কথা টুনুর কাণে গেল। সে এসে' জ্যোৎস্নাকে বল্‌ল, "দেখ ঠাকুরুণ, একটা কাণ্ড বাধিয়েছ দু'জনের মধ্যে একজন নিশ্চয়ই। আশ্রমের ভার আজ থেকে আমার। কেন, যদি বলি—তুমিও আর অমত কর্‌তে পার্‌বে না—"

জ্যোৎস্না আশ্চর্য্য হয়ে' তার মুখের পানে চাইতেই, সে বল্‌ল, "সেই একদিন আর আজ। সেদিন ব্যাঞ্জো হাতে তোমার বাড়ী নেচে' গেয়ে' এসেছি, বিমূঢ়ার মত ক্ষত-বিক্ষত হৃদয় নিয়ে; আর আজ এসেছি রিক্ত শূন্য, প্রভুর ডাক মাথায় নিয়ে, চিরদিনের জন্য নিজেকে পূর্ণ করে' নিতে। মনে পড়ে বৌদিদি, আমার কথা?"

জ্যোৎস্না কোন জবাব দিল না। টুনু হেসে' বল্‌ল, "সেদিন তবু ভালবেসেছিলে পাপকে, ব্যথিতাকে; আজ কেন, বৌদিদি, মুখ ভারী করে' আছ, যখন এসেছি হৃদয়ের অর্ঘ্য নিয়ে সার্থক হ'তে!"

জ্যোৎস্না টুনুর কথার ভাবে এক রত্তি কপটতার চিহ্ন খুঁজে' পেল না। তার সংশয়-দৃষ্টি তাকেই যেন পুড়িয়ে মার্‌তে লাগ্‌ল। অভদ্রতার মর্ম্মপীড়ায় তার অন্তর ধিক্কার দিয়ে' উঠ্‌ল। সে কাতর কণ্ঠেই বল্‌ল, "আপনাকে তো আমি কোন অযত্ন করি নি!"

"মনের বিকার, বৌদিদি, বাইরের কিছু না। সেদিন তোমার বিবাহোৎসবে তোমায় কাছে [illegible] াদর করেছিলাম; আর আজ [illegible]ঘর মহিমার দিনে দূতী [illegible] ছ, দূর থেকে তোমার মিলনের

